গ্রন্থাবলী-সিরিজ

# ক্ষীরোদ গ্রন্থাবলী

পঞ্চম

[ ষষ্ঠ ভাগ ]

ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম-এ প্রণীত



বসুমতী - সাহিত্য - মন্দির
[ বসুমতী কর্পোরেশন লিমিটেড ]
১৬৬, বিপিন বিহারী গাঙ্গুলী স্ট্রীট,
কলিকাতা-৭০০০১২

# ক্ষীরোদ গ্রন্থাবলী

( সপ্তম ভাগ )

ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম, এ, প্রণীত

—•:•:•—

বসুমতী-সাহিত্য-মন্দির ১৬৬, বহুবাজার ষ্ট্রীট্ "বসুমতী-বৈদ্যুতিক-রোটারী-মেশিনে"
[illegible] শিত।

# রঘুবীর

( মিনার্ভা থিয়েটারে অভিনীত )

অভিনয়ের প্রথম রজনী—২১শে কার্ত্তিক, শনিবার, ১৩১০ সাল।

ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম-এ

---

অভিন্নহৃদয় সোদরপ্রতিম

শ্রীযুক্ত মন্মথমোহন বসু

মহাশয়ের করকমলে

গ্রন্থকারের ——

# রঘুবীর

——:০:——

## প্রথম অঙ্ক

—:০:—

### প্রথম দৃশ্য

পীরের আস্তানা।

চক্রান্তকারী ওমরাওগণ, কৃষ্ণপরিচ্ছদ জাফর,
সেবক ও বাহকগণ।

জাফর। এই উপযুক্ত অবসর, নিশ্চিন্ত অন্তরে নবাব এই বাগানের ঘরে অঘোর নিদ্রায়। মদ্যপানে সকলকেই অজ্ঞান ক'রেছি। প্রহরিগণ অস্ত্রশূন্য—সুরে অঘোর অচেতন। শীঘ্র যাও—বিলম্ব ক'রো না। সময় অতিবাহিত হ'লে সব পণ্ড হবে। এ সুযোগ আর আস্‌বে না। এই পীরের সম্মুখে প্রতিজ্ঞা ক'রছি, আমি তোমাদের। এ রাজ্যের সমস্ত ভার তোমাদের উপর থাকবে। আমার কোন স্বদেশীকে, রাজ্যের মধ্যে পরমাত্মীয়কেও, তোমাদের স্থান অধিকার ক'র্‌তে দেব না।

সেবক। আমরা প্রস্তুত হয়েই ত এসেছি।

জাফর। দেখ আমি ফকীর—অর্থে, ঐশ্বর্য্যে আমার লোভ নেই। এ শুধু প্রতিহিংসা! দারুণ অপমান, বিষম অত্যাচার। কিসের জন্য? কি অপরাধ? শুধু নবাবনন্দিনীর সৌন্দর্য্যের খ্যাতি শুনে, তারে দেখ্‌তে চেয়েছিলুম—একবার শুধু সেই মুখের শোভায় স্বাদ অনুভব কর্‌তে কৌশলে তাকে দেখতে চেয়েছিলুম। শুধু দেখা,—দোহাই আল্লা, দুরভিসন্ধি ছিল না। শুধু সেই জন্য দারুণ অত্যাচার-প্রপীড়িত হয়েছি। সকলেই তা জান। তিন দিন প্রাচীরে আবদ্ধ ছিলুম—সকলেই দেখেছ। পিপাসায় চোখের তারা ঠিকরে গেছে—তবু এক ফোঁটা জল পাইনি, সকলেই দেখেছ। প্রতিশোধ—তার প্রতিশোধ—মর্ম্মন্তুদ যাতনার প্রতীকার! নবাবনন্দিনী পরীবানুকে বাঁদী কর্‌ব। আর কিছু চাই না। রাজ্য চাই না, মান চাই না—পরী চাই—জাহান্নমে যাই, সেওবি আচ্ছা; তবু পরী চাই।—এস, বিলম্ব ক'র না। প্রতিহিংসা, প্রতিহিংসা—পরীবানু, পরীবানু—

[ সকলের প্রস্থান।

( সাহাজাদের প্রবেশ )

সাহা। কি হ'ল—এ কি হ'ল! গুপ্তহত্যার মন্ত্রণা! ভীষণ স্থান—ভীষণ আয়োজন—ভীষণ মূর্ত্তি। জাফর—ভীষণ জাফর! কি করি, কি করি। আমি একা। বুঝতে পেরেছি, পাষণ্ড উৎকোচে সবাইকে বশে এনেছে—সেপাই হাতে এনেছে। গেল! সর্ব্বনাশ হ'ল! কি করি, কোথায় যাই। বৃদ্ধ আমি, শক্তিহীন। দুরাত্মারা সশস্ত্র, সতর্ক—সংখ্যায় অনেক। টের পেলে এখনি হত্যা কর্‌বে—প্রাণ যাবে। গেল—নবাব গেল, আর রক্ষা হ'ল না! ( নেপথ্যে চীৎকার ) ওই চীৎকার, ওই আর্ত্তনাদ! বস্‌ সব চুপ—সব শেষ! কোথা যাই—কি করি—পরীকে রক্ষা করি। পার্‌ব—তাকে রক্ষা কর্‌তে পার্‌ব! এই অবকাশ—নিশ্চয় পার্‌ব। দোহাই আল্লা রক্ষা কর, রক্ষা কর। [ প্রস্থান।

———

### দ্বিতীয় দৃশ্য

শয়নকক্ষ।

পরীবানু, সাহাজাদ।

সাহাজাদ কর্ত্তৃক নিদ্রিত পরীবানুর পাদস্পর্শ।

পরী। ( উঠিয়া ) কি সংবাদ সাহাজাদ? গভীর রজনী—

পুরবাসী আছে সবে নিদ্রার আশ্রয়ে,
নবাবনন্দিনী শুয়ে লভিছে বিশ্রাম,
এমন সময়ে কেন উন্মাদের মত,
হে বৃদ্ধ, পশিলে মোর ঘরে?

সাহা। ক্ষমা কর
নবাবনন্দিনী, ভৃত্য আমি—বাল্য হ'তে
নিজহস্তে করেছি পালন। সে সাহসে
না লইয়া অনুমতি পশিয়াছি ঘরে।
শুধু তাই নয়, নিঃশব্দে পশেছি আমি।
দাস দাসী কোলাহলে পাছে মোর কার্য্য
পণ্ড করে—রাখিতে তোমারে মাতঃ! পাছে
আ।ম না হই সক্ষম, তাই গুপ্ত ভাবে
চোর মত পশেছি প্রাসাদে। শীঘ্র এস
মোর সনে। দারুণ বিপন্না তুমি আজি।
এ হেন বিপদ নিদারুণ আর কভু
পশে নাই নবাব-সংসারে!

পরী। কিসের বিপদ?

সাহা। বলিবার
শক্তি নাই, বলিবার নাই মা সময়।
মুহূর্ত্তে এ গৃহ তব হবে কারাগার।
বন্দিনী হইতে যদি সাধ নাহি থাকে,
শীঘ্র এস। কেন যাব ক'র না জিজ্ঞাসা।
মান রাখ—করি মা মিনতি।

পরী। নবাবের
অনুমতি বিনা, এ ঘোর রজনীযোগে
তব সঙ্গে পলায়নে মান কি বাড়িবে,
তার আগে আন নবাবের অনুমতি।

সাহা। অনুমতি আর কি আসিবে! এই চারু
অট্টালিকা আর কি মা নবাব দেখিবে।
তাই বলি শীঘ্র এস। মান রাখিবারে
যদি থাকে আকিঞ্চন, বিলম্ব ক'র না।
এ সুন্দর সুবর্ণ-পিঞ্জর মাঝে, আছে
নিহিত যে শর্ম রমণীর, ভুজঙ্গের
ফণার প্রহার হ'তে যদ্যপি রাখিতে
তারে চাও, শীঘ্র তবে সঙ্গ মোর লও।
বিশ্বাসের শীতল কোমল উপাধানে
শির রাখি, ঘুমাইতে নিশ্চিন্ত অন্তরে,
পিতা তব চিরনিদ্রা ক'রেছে আশ্রয়।

পরী। হ্যাঁ, হ্যাঁ—পিতা
মোর নাই?

সাহা। নাই—আর সে নবাব নাই।
অবস্থা যা দেখিয়া এসেছি তাঁর, তা'তে
বিশ্বাস আমার, আর নাই তব পিতা।
নবাবের অন্নে পুষ্ট, নবাব-কৃপায়
রাজ্যমধ্যে সর্ব্ব উচ্চপদে অধিষ্ঠিত,
সয়তান-প্রতিমূর্ত্তি দুরাত্মা জাফর
নিদ্রিত নবাব-বক্ষে বিঁধিয়াছে ছুরি।
বিশ্বাসঘাতক অন্য যত অনুচর
সেই বেইমানি কার্য্যে হ'য়েছে সহায়।

পরী। কি শুনালে সাহাজান! এই কি পি
পরিণাম! হে ঈশ্বর, কি করিলে মোরে!
নিদ্রা গেনু রাজার নন্দিনী; জেগে দেখি—
নিদ্রার অপর পারে সমস্ত জীবন
ব্যাপিয়া রাজত্বের স্মৃতি-ছায়া।
পিতৃহীনা ধামহীনা ভিখারিণী দীন!
কি শুনালে সাহাজান!

সাহা। নবাবনন্দিনী!
রোদনের আছে অবসর। উপযুক্ত
নয় এ সময়। নিস্তব্ধ রয়েছে পুরী।
অবাধে এখন চলে নিদ্রার শাসন।
চীৎকারে ভেঙ্গ না রাজ্য তায়। সর্ব্বনাশ
হবে! আত্মরক্ষা হবে অসম্ভব। চ'লে
এস।

পরী। কোথা যাব?

সাহা। ঈশ্বরের পদপ্রান্তে
স্থান। চল তোমা সেথা লয়ে যাই। ওই
পুনঃ উঠে কোলাহল। দুরাত্মা পশিল
বুঝি পুরে। ত্বরা এস পরী! এল—এল
হ'ল সর্ব্বনাশ! নিশ্চিন্ত হইয়া চিন্তা
করিবার তরে, সমস্ত জীবন আছে।
পিতার উদ্দেশে দিতে শোকাশ্রু-অঞ্জলি
আছে চক্ষে সাগরের জল। চ'লে এস।

[ পরীবানু ও সাহাজানের প্রস্থান।

( জাফর ও সৈন্যগণের প্রবেশ )

জাফর। এই ত নবাবনন্দিনীর ঘর। কিন্তু পরীবানু কই! কি হ'ল—কোথা গেল। পরীবানু কোথা গেল।—কে নিয়ে গেল। কে পলালে! তল্লাস কর—তল্লাস কর। যে নিয়ে গেছে, তাকে শূলে দাও। যে আশ্রয় দিয়েছে, তাকে সপুরী এক সাত কর। জলদি যাও—জলদি চল।

---

## তৃতীয় দৃশ্য

নাচঘর।

দেবল ও সৈনিক।

দেবল। কি ক'রলে?

সৈনিক। আর করা কি জনাব। খাওয়া আর ...। উদ্যোগ আয়োজন সব ঠিক।

( জাফরের প্রবেশ )

জাফর। সবাই এসেছে?

দেবল। সবাই এসেছে,—শুধু বৃদ্ধ অনন্তরাও আসেনি।

জাফর। কেন?

দেবল। দেওয়ান বলেন—আমি গোলামের ...হে মাথা হেঁট করতে পার্ব্ব না।

জাফর। বটে (ভূমিতে পদাঘাত করিয়া), ...াই হায়?

সৈনিক। গোলাম হাজির খোদাবন্দ!

জাফর। জল্‌দি যাও,—একশ সিপাই সঙ্গে ...য়ে অনন্তরাওকে হাতে পায়ে বেঁধে, গ্রেপ্তার ক'রে ...ন।

দেবল। আর আমার বিশ্বাস, নবাবপুত্রকে ...রে রাখবার যদি কেউ সহায়তা ক'রে থাকে সে অনন্তরাও।

জাফর। যাও—আর বিলম্ব ক'র না।

[ সৈনিকের প্রস্থান।

জাফর। দেওয়ান! আপাততঃ এ কার্য্য শেষ ... এই রাজবংশীর ওমরাওগুলোর যা হোক ...। দেখবেন কর—তারপর তোমার সকল ...সিপাহ ক'রছি। শীঘ্র কার্য্য শেষ কর, আমি ...ই বিশ্রাম নিই।

[ প্রস্থান।

দেবল। যা ব্যাটা পাতি নেড়ে, জহ্লাদের ...ও হাতে এনেছে মনে ক'রে নাকে সরষের ... দিয়ে ঘুমুলে। যে রাজ্য বাবুল-সা তুমিন ...ত পারলে না, সে রাজ্য তোর হাতে থাকবে ...ন! এ রাজ্য ভবিষ্যতে আমার। আমারই ...তি-পথে তুমিই এ রাজ্যের সিংহাসনের পথ ...ষ্ক হবে।

( বিষণের প্রবেশ )

বিষণ। কি করলে বাবা? সব মারলে!

দেবল। জাফর এখন নবাব। নবাবের হুকুমে ওমরাও সব খুন হ'ল, আমার কি।

( ঘাতকের প্রবেশ )

ঘাতক। হুজুর! আর কি করতে হবে আদেশ করুন।

দেবল। অনন্তরাওকে ধ'রে আন। নবাবের জোর হুকুম,—যা বিষণ, সঙ্গে যা।

[ ঘাতকের প্রস্থান।

বিষণ। এই মহাপাপ, এতেও নিবৃত্তি নাই। আবার সে দুর্ব্বল নিরপরাধ নিরীহ ব্রাহ্মণের উপর অত্যাচার! আর সে কাজে আমি যাব? নিরীহ নবাবের এই ভীষণ হত্যা দেখে, আমাতে পাপ স্পর্শ ক'রেছে। বাবা! আমি প্রায়শ্চিত্ত ক'রতে চল্লুম।

দেবল। আরে মূর্খ, অনন্তরাওকে রাখতে আছে! সে বেঁচে থাকলে তুমিনে নবাবকে আয়ত্ত ক'র্ব্বে,—অমনি রাজ্যের সর্ব্বেসর্ব্বা হবে, অমনি দেবলের টুঁটি ফাঁসির দড়ির সঙ্গে জড়িয়ে যাবে। উপযুক্ত সন্তান! তখন কি তুমি পিতার কষ্টো-পার্জ্জিত অর্থে, গুঁজিয়া ফকিরি বংশলোপ করতে নিযুক্ত থাকবে। নে—চ'লে আয়।

বিষণ। অনন্তরাওয়ের দয়াতেই আজ তুমি এই গৌরবান্বিত পদে অধিষ্ঠিত, নইলে তুমি কে? থাকতে কোথায়? চিনতো কে? বাবা! উপকারীর সর্ব্বনাশ ক'রো না। যা করেছো তা ক'রেছো।—অনন্তরাওয়ের অনিষ্ট করো না। কের —কের।

দেবল। এখন যাস্ তো আয়।

বিষণ। দেখ বাবা!

দেবল। বলি যাস্‌তো আয়।

বিষণ। আচ্ছা বাবা!

দেবল। আবার বাবা।

বিষণ। শোন বাবা!

দেবল। না,—এ ব্যাটা কচ্‌লে কচ্‌লে, বাবা শব্দটাকে কলকে ফেল্লে দেখছি। বলি আমার সঙ্গে যাবি কি না?

বিষণ। না।

দেবল। এই "না" কইতে অত 'বাবা'র অবতারণা ক'চ্ছিলি কেন?

বিষণ। বোকা বদ্‌মায়েস আত্মহত্যা করে, মূর্খ বদমায়েস মানুষ মারে;—আর সেয়ানা বদ্‌মায়েস দেশ নষ্ট করে। তুমি দেশটাকে খেলে দেখছি।

দেবল। যাস্ তো আমার সঙ্গে আয়।

( দূতের প্রবেশ )

দেবল। খবর কি?

দূত। অনন্তরাও ধরা প'ড়ল না।

দেবল। সে কি?

দূত। সকলের চক্ষে ধূলো দিয়ে, অন্ধকারের আশ্রয় ধ'রে—কোথায় স'রে প'ড়েছে। গৃহ শূন্য—জনপ্রাণীও তার ভেতর নেই।

দেবল। সর্ব্বনাশ ক'রলে, সব পণ্ড হ'ল—এস, সঙ্গে এস। ভাল ক'রে সন্ধান কর, আটঘাট আগ্‌লাও—শীঘ্র এস।

[ প্রস্থান।

---

## চতুর্থ দৃশ্য

কুটীর-প্রাঙ্গণ।

শ্যামলী।

গীত।

চোখের দেখা পাব ব'লে, আশায় কূলে থাকি চেয়ে।
সেধে কেঁদে মনটি বেঁধে তবু ছুটি দাগা খেয়ে।
চাঁদের আলো ফুলের হাসি,
এক নিমিষে করে বাসি,
উদয় হ'য়ে হৃদয়শশী বুকে নিতে এলো ধেয়ে।
আঁখি-ধারার ভরা নদী,
শুকিয়ে বিধি দিলে যদি,
প্রাণের নিধি নিরবধি থাকে যেন প্রাণটি ছেয়ে।

( ছুলিয়ার প্রবেশ )

ছুলিয়া। বলি ও রাজাবউ!

শ্যামলী। কিরে মিন্‌সে!

ছুলিয়া। বলি ক'রছিস কি?

শ্যামলী। ব'সে ব'সে ভাবছি।

ছুলিয়া। ভাবছিস!

শ্যামলী। শুধু ভাবছি—ভাবতে ভাবতে ভ
হয়ে গেছি।

ছুলিয়া। বলিস কি রাজাবউ, অবাক্ ক'র
বে! তোর ভাবনা আছে!

শ্যামলী। এইবারে এসেছে।

ছুলিয়া। বেশ্—ভাবনাটা কি শুনতে প
না!

শ্যামলী। ভাবছি, আমার অদৃষ্টে হ'ল কি
যাকে এক দিন এক দণ্ডের জন্ত স্থির দেখতে পাইনি
সে আজ একটি মাস ভাল মানুষটির মত আম
কাছটিতে ব'সে আছে। দিবারাত্রি বিরহ স'
স'য়েই জন্ম গেল, আজ কা'ল কি না বিধাতার এ
অনুগ্রহ! তাই ভাবছি, আমার হ'ল কি
খাওয়াতে ব'সেছি, মুখের গ্রাস ফেলে উঠে গেছি
—সেই আজও যাওয়া কালও যাওয়া। আমি ব'
বাড়ী থেকে বেরিয়েছিস্—রেঁধে বেড়ে প্রতীক্ষ
ব'সে আছি—সেই আজও আসা কালও আস
উপবাসে এই রকম আমার কত দিন কেটে গেছে
সেই তোকে দিবারাত্রি কাছটিতে দেখ্‌ছি। চো
নিধি একদণ্ডের জন্ত চক্ষের অন্তরালে নেই
ছায়ার ন্যায় আমি তোর কাছায় সহচরী—এ
বিধাতার অনুগ্রহ ছুলিয়া! ভাবছি, ভেবে
কিনারা পাচ্ছি না। মনটা তাই কেমন কে
ক'রছে। সত্যি বল দেখি ছুলিয়া, এ আম
হ'ল কি!

ছুলিয়া। এখন থেকে এই রকমই হ'তে চ
রাজাবউ। শ্যামলীর কাছ থেকে আর অ
অন্যত্র যেতে হবে না। মথুরা মহারাজ বলে
"এইবার থেকে তোমার খোলসা।" দ
হয়, মাঝে মাঝে দেখা ক'রে আসবো। দেখ
আর বারো মাস থাকবার দরকার নেই। য
মহারাজের কৃপায় দেশের সমস্ত ডাকাত সং
হয়েছে, চাষ বাস ক'রে সংসার প্রতিপালন ক'
কাজেই তারও কোন কাজ নেই—আমারও নেই

শ্যামলী। ভাল, দেখা যাক্।

নেপথ্যে। ছুলিয়া ঘরে আছিস?

ছুলিয়া। কে রে?

নেপথ্যে। আমি মধু। দোর খোল।

শ্যামলী। ওই হ'ল ছুলিয়া! আমার চো
দশা প্রতিপদেই বুঝি অস্ত যায়। ততক্ষণ
বুকতে দিলে না।

দুলিয়া। আরে না, না। ও বুঝি আমারই
 ছুটী পেয়ে দেখে এসেছে।
শ্যামলী। ভাল, এখন ত দোর খুলে দে।

( মন্নুর প্রবেশ )

দুলিয়া। কি খবর মন্নু ?
মন্নু। খবর আর অন্য কিছু নয়—এখনি
ায় যেতে হবে।
শ্যামলী। আর মুখ চাইলে কি হবে, যেতে
 সে অনেকক্ষণ বুঝতে পেরেছি।
দুলিয়া। বড় বিশেষ দরকার কি মন্নু? আজ
 গেলে হয় না ? ?
শ্যামলী। এ কি দিনসে ! আজ নূতন কথা
ান কেন? এখনি দুর্গা ব'লে রওনা হ'।
 হচ্ছে যেন সমস্ত পথটা ছুটে আসছিস্—
ার কি মন্নু ? বাবার সংবাদ ভাল ত ? বল-
ভাই ভাল আছে ত ?
মন্নু। মনিবের বড় বিপদ !
শ্যামলী। বিপদ !—সে কি !
দুলিয়া। রঘুয়া মহারাজ থাকতে মনিবের
 ! সে কি মন্নু !
মন্নু। আমাদের নবাব সুরাট বন্দরে তাপ্তী
 ধারে এক বাগান তইরি ক'রছিল শুনেছিলি ?
দুলিয়া। শোনাশুনি কি, আমি চক্ষে দেখে
ছি, তাতেই বুঝেছিলুম, তইরি হ'লে দুনিয়ার
 নূতন সামগ্রী হবে। কিন্তু তার সঙ্গে মনিবের
 কি ?
মন্নু। সেই বাগান অল্পদিন হ'ল তইরি
ছে। নবাব দিন তিনেক হ'ল আমীর
াও সঙ্গে ক'রে সেই বাগানে বাস ক'রতে
লন।
দুলিয়া। তারপর ?—
মন্নু। নবাব রাত্রিতে বাগানবাড়ীতে শুয়ে-
ন, এমন সময় নবাবের খোজা—সেই যে
র খাঁ—সেই যে বেদানা বেচতে গুজরাটে
ছিল ! রঘুয়া মহারাজ যাকে নর্মদার জল থেকে
 এনেছিল—
দুলিয়া। বুঝতে পেরেছি, তারপর কি
বা।
মন্নু। সেই আকবর খাঁ নবাবকে খুন ক'রেছে।
শ্যামলী। সর্বনাশ ! তারপর ?

মন্নু। তারপর সে সহরে এসেই কেল্লা দখল ক'রে নিজে নবাব হয়েছে। যত বড় বড় নবাব-বংশের ওমরাও ছিল, তাহাদের নেমন্তন্ন ক'রে বাড়ীতে এনে মেরে ফেলেছে

শ্যামলী। আমাদের মনিব ?

মন্নু। ভগবান তাঁকে রক্ষা ক'রেছেন, রঘুয়া মহারাজ পাষণ্ডদের অভিপ্রায় বুঝতে পেরে, সওদা আগলে মনিব ও বলদেব ভাইকে সরিয়ে দিয়েছে। মনিবের বাড়ীর একটি প্রাণীকেও দুরাত্মারা হত্যা ক'রতে পারেনি।

শ্যামলী। যাক—বাবা ও বলদেব ভাই বেঁচে আছে ?

মন্নু। প্রাণে বেঁচে আছে, কিন্তু কোথায় গিয়ে যে আশ্রয় নিয়েছে, রঘুয়া মহারাজ খুঁজে পাচ্ছে না। আজ দুদিন ধ'রে খুঁজছে, তবু তাদের দেখা নাই।

দুলিয়া। তা'হলে ত বড় বিপদ মন্নু।

মন্নু। বড় বিপদ।

দুলিয়া। তাহ'লে চলুন শ্যামলী।

শ্যামলী। কাপড় চোপড় এনে দিই ?

দুলিয়া। এখনি—আর দাঁড়াতে পারি না।

মন্নু। দাঁড়ালে বিশেষ ক্ষতি। রঘুয়া মহা-রাজ একা সকল দিক দেখতে পাচ্ছে না।

[ শ্যামলীর প্রস্থান।

দুলিয়া। তাহ'লে একা গেলে ত চলবে না

মন্নু। আরও দু পাঁচজন লোক চাই ত।

মন্নু। হ'লে ত ভাল হয়।

( শ্যামলীর প্রবেশ )

দুলিয়া। ও কি রাঙ্গাবউ! অত বড় পুঁটলি কেন ?

শ্যামলী। আমি যাব।

দুলিয়া। সে কি ?

শ্যামলী। মন ব'লছে, না গেলে মনিবকে আর দেখতে পাব না।

দুলিয়া। তা হয় না।

শ্যামলী। কেন হবে না ?

দুলিয়া। তুই পাগল হয়েছিস্ !

শ্যামলী। তোরা বিপদ মাথায় ক'রে চ'লে যাবি, আর আমি আকাশ পাতাল ভাববার জন্য এ অন্ধকূপে প'ড়ে থাকব।

ছুলিয়া। শুনছিস ভয়ানক বিপদ, তুই সঙ্গে গিয়ে কি বিপদের উপর বিপদ ঘটাবি?

শ্যামলী। আমাকে নিয়ে তোদের বিপদ কি?

ছুলিয়া। তোর একদম মাথা খারাপ হয়ে গেছে।

শ্যামলী। আমার না তোর?

ছুলিয়া। অনেক দিন বোধ হয় আয়নাতে মুখ দেখিসনি। যাবার আগে একবার দেখে আয়। বুঝতে পারবি, ও সামগ্রী অরাজক রাজ্যে যাবার নয়।

শ্যামলী। বলিস কি! সিন্ধিনী আমি—আমি কি তোদের মুখ চেয়ে পথ চলি?

ছুলিয়া। না শ্যামলী। তা-হয় না।

মন্নু। ঝগড়া করিস্ কেন শ্যামলী? তোরে সঙ্গে নিয়ে গেলে রঘুয়া মহারাজ ব'লবে কি?

শ্যামলী। বেশ—(বস্ত্র প্রদান) এই নে।

ছুলিয়া। তা'হলে চল্লুম।

[প্রস্থান।

শ্যামলী। দুর্গা দুর্গা!—আর যদি মনিয়কে না দেখতে পাই! মন বড় কু গাইছে, আর যদি বলদেব ভাইকে না দেখতে পাই—যদি কাউকেও না দেখতে পাই! চোখ আছে, দেখব না? আমি কি কিছু ক'র্‌তে পার্‌ব না? রঘুবীরের ভগিনী—কিছু ক'র্‌তে পার্‌ব না! কলঙ্ক—রঘুবীরের কলঙ্ক। সোয়ামীর কি? সে স্বার্থপর, নিজের সুখটি বেশ বুঝলে—কড়ায় গণ্ডায় বুঝে নিলে। আমাকে ঘরে রেখে, নিরাপদ বুকে ভরা বুকে চ'লে গেল। আমাকে সুখী দেখাই তার সুখ। সে জন্য সে আমার ভাইয়ের কষ্ট বুঝলে না, নিজের কষ্ট বুঝলে না। এত বড় স্বার্থপরকে আমি অমনি ছেড়ে দেব? সঙ্গে যাব, জ্বালাতন ক'রব। আমায় একা ফেলে যাবার প্রতিশোধ নেবো!—মনিয়া, মনিয়া!—ও মনিয়া ঠাকুরঝী!

(মনিয়ার প্রবেশ)

মনিয়া। কি বউ?

শ্যামলী। আমার ঘরের চাবি নে। ধুনো দিস্, সন্ধ্যে দিস্।

মনিয়া। এ কি কথা! দাদা কোথা গেল?

শ্যামলী। চ'লে গেছে।

মনিয়া। ঝগড়া ক'রেছিস না কি? রাগ ক'[রে] গেল না কি?

শ্যামলী। না, বিশেষ দরকারে গেছে।

মনিয়া। বেশ ত, তা ত দাদা বরাবরই যা[য়]। তুই যাবি কোথায়?

শ্যামলী। তোর দাদা যেখানে গেছে।

মনিয়া। তবে দাদার সঙ্গে গেলিনে কেন?

শ্যামলী। সঙ্গে নিলে না।

মনিয়া। তবে যাবি কেমন ক'রে?

শ্যামলী। একা।

মনিয়া। সে কি! তুই যে কুলের বউ।

শ্যামলী। তোর ভাইয়ের বউ—শ্রীর... নিয়ে সাগর লঙ্ঘে যাব, আমার শক্তি রোধে কে...

মনিয়া। ওমা, এ কি কথা!

শ্যামলী। ঠাকুরঝি! হাতে ধরি, যাবা... প্রাণ স্বামীর সঙ্গে ছুটে গেছে, এ দেহকে আ... ক'রে প্রাণ-ছাড়া করিসনি। একটা তুচ্ছ... আমি, আমার মনস্তুষ্টির জন্য আমার দেবতা... পরোপকারকার্য্য ত্যাগ ক'রে, আমার কাছ... এসে ব'সে থাকবে—এ আমি কেমন ক'রে স... সেইজন্য আমি এতকাল বিরহকে বিরহ... না ক'রে আনন্দে বন-হরিণীর ন্যায় ইতস্ততঃ বি... ক'রেছি। কিন্তু আর ক'রব কেন? ইচ্ছা ক... একমুহূর্ত্তে যে বিরহকে দেশত্যাগী ক'রে... পারে, সেই হব আমি বিরহের দাসী! সময়... অবসর নেই, সে কি না আমাকে এসে উৎ... ক'রবে! না মনিয়া! রাগে আমার অঙ্গ জ্ব... আমি চল্লুম। এই নে সিন্দুকের চাবি। ... আমার বিবাহের সময় আমাকে যে মণি যৌ... দিয়েছে, সেইটে আমায় এনে দে। সেটা... নিয়ে গেলে বাবা আমার বড় দুঃখ করে। ... এইনে ঘরের চাবি, ধাঁই দিস্, সন্ধ্যে দিস।

মনিয়া। আস্‌বি কবে?

শ্যামলী। (মুখচুম্বন করিয়া) যা কা... জিজ্ঞাসা করিস্। তোকে ফেলে যাচ্ছি, আ... কথা জিজ্ঞাসা ক'র্‌ছিস্ কেন মনিয়া?

——

## পঞ্চম দৃশ্য

নর্ম্মদাতীর।

নাবিক।

নাবিক। আমিও ফকীর হ'লুম, দেশেও আকাল
। ঘটী বাটী গহনা পত্র বেচে খা ওইরি করলুম।
খানে লোকজন পার ক'রে দিন গুজরান করব,
কোথা থেকে নূতন নবাবের হুকুম বেরুল যে,
কেউ লোকজনকে নদী পার করবে, অমনি
র গর্দ্দান যাবে। হা আল্লা! তোমার মনে
ছিল! কি ক'রে খাই, কি ক'রে জরু
য়ালকে খাওয়াই।

( অনন্তরাও ও বলদেবের প্রবেশ )

অনন্ত। আমরা এলুম, কিন্তু রঘুবীরকে পেলুম
। সে না এলে আমার আসা যে বৃথা হ'ল।
ল আসছে না, পা চলছে না, রঘুবীরকে ফেলে
ছি। আমি যে তাকে বড় যত্নে পালন
রেছি। সে যে আমার জ্যেষ্ঠ সন্তান—আমার
। কি হবে বলদেব? আমাদের জীবন রক্ষা
র শেষে রঘুবীরকে প্রাণ দিতে হ'ল?

বল। ভয় কি বাবা। মাঝিকের দেবতা
র।

অনন্ত। হাঁ বাপু মাঝী।

নাবিক। কি হুজুর!

অনন্ত। আমাদের দুই জনকে পার ক'রে দিতে
?

নাবিক। হুজুর, আমি পারব না।

অনন্ত। কেন বাপু মাঝী? ভাল রকম
স করব।

নাবিক। সামান্য বকসিসের জন্য গর্দ্দান দেবে
হুজুর?

অনন্ত। গর্দ্দান যাবে—গর্দ্দান যাবে? তা
কাজ নেই বাপু মাঝী।

নাবিক। নতুন নবাবের হুকুম—তাঁকে না
রে যদি কাউকে পার করি, তা হ'লে আমার
হাওয়াল—যে যেখানে কেউ আছে, সবাইকে
লাতে যেতে হবে।

নন্ত। তা হ'লে কাজ নেই বাপু মাঝী।—
া অজয় যাই। আর বলদেব, বলে চুকি।
দেখ বাপু মাঝী। পার করতে পার আর না পার, আমরা যে এখানে এসেছি, কাউকে ব'ল না।

নাবিক। তা ব'লতে যাব কেন হুজুর। উপকার করতে পারলুম না ব'লে কি ক্ষতি ক'রব? কি করব হুজুর! গরীব—ছেলে পুলে আছে—উপার্জ্জন ক'রতে একা আমি—জানের ভয় করি।

অনন্ত। তুমি বড় ভাল লোক বাপু মাঝী। পার করলে কিছু পেতে, প্রাণের ভয়ে পারলে না। পরের অপরাধে তোমার ক্ষতি হয় কেন।—এই নাও বাপু কিছু বকসিস।

( স্বর্ণমুদ্রা প্রদান )

নাবিক। সে কি হুজুর—কিছু করলুম না—হুজুর!

অনন্ত। তা হোক—তুমি বড় ভাল লোক—আমি মনখোস হয়ে দিচ্ছি—না ব'ল না।

নাবিক। যা থাকে বরাতে—হুজুর, তোমাকে আমি পার ক'রব।

অনন্ত। না বাপু, আর আমি পার হব না। আমার জন্য তোমার সর্ব্বনাশ হবে কেন—চল্ বলদেব! কি ক'রে তোরে বাঁচাই বলদেব?—আমার অন্ধের নড়ী—আমার আশার শেষ—

বল। আমার জন্য ভাবছ কি?—সম্মুখে স্থিরা নর্ম্মদা—বিরামদায়িনী নর্ম্মদা—যাই ত ওর কোলে যাব। তা ব'লে বেইমানকে ধরা দেব?

অনন্ত। তাই বুঝি যেতে হয়।—আমার সব যেখানে গেছে—অবশিষ্ট তুই—তুই বা সেখানে না যাবি কেন?

বল। সব গেছে কি পিতা?

অনন্ত। এখানে নয়—বনে চল। কিছুক্ষণের জন্য আত্মরক্ষা কর—সব শুনতে পাবে। আসি বাপু মাঝী।—সেলাম।

নাবিক। হুজুর!

অনন্ত। দুঃখ ক'র না বাপু মাঝী। নসীব—নসীব।

[ প্রস্থান।

নাবিক। যা থাকে অদৃষ্টে, পার করি—নদী ডাকি। মরণ? সেত একদিন আছেই। এমন ভাল লোকের কিছু করতে পারলুম না। অমনি অমনি দুঃখ রেখে যাব। যা থাকে অদৃষ্টে, পার করি। নদী ডাকি, যেতে না চায়, হাতে পায়ে ধ'রেও পার করি।

[ প্রস্থানোদ্যত।

( রঘুবীরের প্রবেশ )

রঘু। বাপু! এ দিকে একটি বৃদ্ধ ও সেই সঙ্গে একটি যুবক দেখেছ?

নাবিক। সর্ব্বনাশ! এই বুঝি ধরতে এসেছে! কিছুতেই বলব না।—

রঘু। বল না বাপু,—চুপ ক'রে রইলে যে!

নাবিক। বোকা মাঝী—কথা কইলে ধরা প'ড়ব—দাঁতে জিব কামড়ে থাকি! কোন মতেই কথা কইব না।

রঘু। কিহে বাপু! হাঁ কি না যা হ'ক একটা বল—চুপ ক'রে দাঁড়িয়ে রইলে যে! বুঝতে পেরেছি—তাদের দেখেছ; কিন্তু বলতে সাহস ক'রছ না।

নাবিক। হাঁ হুজুর!

রঘু। ভয় নেই, আমি তার আত্মীয়। তুমি নিঃসঙ্কোচে বল—কিছু ভয় নেই!

নাবিক। না হুজুর!

রঘু। না হুজুর কি!

নাবিক। হাঁ হুজুর!

রঘু। না হুজুর হাঁ হুজুর করছ কেন?

নাবিক। কি আর করি হুজুর! না ক'রে যে আর উপায় নেই!

রঘু। তোমায় কাপ্তান কি বারণ ক'রে গেছে?

নাবিক। না হুজুর!

রঘু। আঃ মূর্খ! প্রকাশ করতে বাকী রাখলি কি?

নাবিক। আজ্ঞে না হুজুর! আমি কখন কারও কিছু বাকী রাখিনি, সবই নগদা-নগদি!

রঘু। কাউকে কি নদী পার হ'তে দেখেছিস্?

নাবিক। আমি দেখতে জানি না হুজুর।

রঘু। তুই ঠিক দেখেছিস্—তারা নিশ্চয় এসেছে—তুই দেখে বলছিস্ নি!

নাবিক। দোহাই হুজুর! আমি দেখতেও জানিনি, বলতেও জানিনি।

রঘু। বেশ, আমাকে নর্ম্মদা পার ক'রে দিতে পারিস্?

নাবিক। আর সব পারি, কেবল ওইটেই পারিনি।

রঘু। তবে দূর হ!

নাবিক। আজ্ঞে হাঁ হুজুর। সেই ভাল। তা' হলে হুজুর সেলাম করি।

রঘু। তোকে পুরস্কার দিতুম,—বলতে পারলিনি! দেখে থাকিস্ ত বল—আমি সেই বৃদ্ধের পরমাত্মীয়। বিষম দুর্য্যোগের সূত্রপাত—ঝড় উঠলো—নর্ম্মদা এখনই সংহারিণী মূর্ত্তি ধরবে। সম্মুখে গভীর বন, নিকটে আশ্রয় নেই—জীবনের আশঙ্কা পদে পদে। তিনি আমার প্রভু—পিতা। দেখে থাকিস্ ত বল্ ভাই! চিরকালের মত তো[র] কেনা থাকব।

নাবিক। খোদার কসম—মিথ্যে ক'রো না। সত্য ক'রে বল তুমি কে?

রঘু। রঘুবীরের নাম শুনেছিস্?

নাবিক। তুমিই সেই?

রঘু। আমিই সেই।

নাবিক। তুমিই এক চড়ে এক বাঘ মেরেছ?

রঘু। আমিই।

নাবিক। তুমিই শুঁড় ধরে একটা বুনো হাতী বন থেকে টেনে এনেছ?

রঘু। আমিই।

নাবিক। একটা আস্ত তালগাছ মাথায় ভেঙ্গে দাঁতন করেছিলে তুমি?

রঘু। (হাস্য) আরে পাগল, তা কি মানুষ পারে!

নাবিক। এই নর্ম্মদায় টপ ক'রে ডুব দি[য়ে] একটা কালামুখো শুশুক্ আর কুমীর ডাঙ্গায় তুলেছিলে তুমি?

রঘু। আমি।

নাবিক। তুমিই বোম্বাওয়ালাকে নর্ম্মদা থে[কে] উদ্ধার করেছো?

রঘু। এতক্ষণ হাসিমুখে তোমার কথার উত্তর দিচ্ছিলেম মিঞা। আর থাকতে পারলেম না। সেই নরাধমকে রক্ষা ক'রে আমি দেশের সর্ব্বনাশ ক'রেছি। এখনও অবিশ্বাস করছ—পা ছুঁয়ে দেখছ—বড় নরম—না?

নাবিক। বাবা! তিন বচ্ছর দাঁড় টেনে হাল ধ'রে, কোটে টেনে হাত দুরস্ত ক'রেছি,—পা[য়ের] কাছে হারলো বাজী! তুমি রঘুবীর। এই বুড়ো পা—বাও—এখানে কেউ আসেনি। উঃ! ( চীৎকার )

রঘু। কি হ'ল—কি হ'ল মিঞা?

নাবিক। ওরে বাবা! আঙুলে এত জোর! এমনি হাতের হাড় ভেঙে হাড়ু হবে দিয়ে আর কি! এখন বুঝেছি—ওরে বাবা!

রঘু। বুঝেছো?

সাহা। উঠো না, এসো না।

পরী। তুমি গেলে আমার কি হবে!

সাহা। জানি না—উঠো না। কোথাও যেও না। ঈশ্বরের পদপ্রান্তে বসিয়ে রেখেছি—ব'সে থাক। যদি অনন্তরাওয়ের গৃহে আশ্রয় পাও—তা হ'লে লোকালয়ে ফিরো। নচেৎ নয়—শিলাতল—ওইখানে—উঠো না। সব পিশাচ—সয়তান—উঠো না। এসো না—ন'ড়ো না—প্রকাণ্ড গাছ—মানুষের ক্ষমতা হবে না। হ'ল না—যাই—আল্লা!—

পরী। সাহাজান—সাহাজান। কোথা তুমি? অন্ধকারে পথ দেখতে পাচ্ছি না। খোদা! রক্ষা কর—সাহাজানকে রক্ষা কর। সাহাজান! সাহাজান!—এই বনের ভিতর কে কোথায় দয়ালু শক্তিমান আছ, এস—রক্ষা কর, রক্ষা কর।

( রঘুবীরের প্রবেশ )

রঘু। এই ভীষণ অরণ্যে,—এই নিবিড় অন্ধকারে—খুঁজি কোথায়? বিষম চীৎকারও বৃক্ষের শাখাভঙ্গ-শব্দে ডুবে যাচ্ছে। একটামাত্র আর্ত্তনাদ—কোন হতভাগ্য বিপন্নের এক করুণ কণ্ঠের স্বর—একবারমাত্র আমার শ্রুতিস্পর্শ করেছিল,—একপদ অগ্রসর হ'তে না হ'তেই, আবার প্রভঞ্জনের ভীম চীৎকারে মিলিয়ে গেছে। আর শুনতে পেলেম না। বড় অন্তর্বাতনার চীৎকার—কিন্তু কার? নর্ম্মদা কি হতভাগ্যকে গ্রাস ক'রলে?

পরী। কেগা তুমি?—কে কথা কইলে গা তুমি?

রঘু। এক রমণীকণ্ঠ! এই বিষম দুর্য্যোগে—প্রকৃতির বিভীষিকাময়ী লীলার মধ্যে কোমলপ্রাণা রমণী! কে মা তুমি? এ কি!—চুপ করলে কেন? কে মা তুমি? সন্তান নিকটে আছে, নির্ভয়ে কথা কও। কই মা! কোথা মা তুমি? বড়ই ভীষণ স্থান—মৃত্যুর আশঙ্কা পদে পদে। কথা কও। শপথ ক'রছি—সন্তানের কাছে বিন্দুমাত্রও ভয়ের কারণ নেই। ভৃত্য আমি, দাস আমি, পুত্র আমি, সহোদর আমি,—কথা কও। রক্ষা করতে এসেছি, রক্ষা করব। আত্মীয়-হারা যদি হও, সেই আত্মীয়ের সন্ধান ক'রে দেব। উত্তর দাও—এখনও দিচ্ছ না,—তবে বলপ্রয়োগে ধ'রে নিয়ে যাব—কাউকে বিপন্ন দেখে ফেলে যাওয়া আমার রীতি নয়। বিপন্ন সর্পকে রক্ষা ক'রে মাথায় দংশ নিয়েছি—তবু তাকে ফেলে আসিনি। উত্তর দাও।

পরী। একটি বৃদ্ধ বিপন্ন—গাছ চাপা প'ড়েছে

রঘু। কোথায়—কোথায়?

পরী। দুচার পদ এই দিকে যান।

রঘু। বেঁচে আছেন?

পরী। তা জানি না। ( রঘুবীর-সহ বৃক্ষাপসারণ ও পরীক্ষা )

রঘু। মা। সব পরিশ্রম যে বৃথা হ'ল। যে প্রাণে বেঁচে নেই।

পরী। সাহাজান! তোমার অদৃষ্টে এই ছিল

রঘু। কেঁদো না মা। এখন আত্মরক্ষার সময়। এ বৃদ্ধ তোমার কে?

পরী। পরমাত্মীয়।

রঘু। কে ইনি?

পরী। তা বলব না।

রঘু। বেশ, তোমাদের ঘর কোথায়?

পরী। তাও বলব না।

রঘু। বেশ—কোথায় রেখে আসতে হবে বল

পরী। কোথাও নয়।

রঘু। তাও কি কখন হয়!

পরী। আত্মীয় আমাকে এ স্থান ত্যাগ করতে নিষেধ করেছেন।

রঘু। সে অবস্থা ত আর নেই! আত্মীয় ত আর ফিরছেন না।

পরী। আমিও এখানে থাকব—আর ফিরব না।

রঘু। এ অন্যায় পণ।

পরী। তিনি বলেছেন—এখান থেকে উঠলে বিপদে পড়বি।

রঘু। চারিদিকে ঘিরে অন্ধ—প্রতিমুহূর্ত্তে মস্তকে বৃক্ষপতনের আশঙ্কা,—এ স্থান হ'তে অধিক বিপদ আর কোথায় জননী?

পরী। সর্ব্বত্র—তিনি বলেছেন সর্ব্বত্র।

রঘু। তা ঠিক—বিপদ যে সর্ব্বস্থানেই আছে তাতে আর সন্দেহ কি? মায়ের কোলে—মায়ের স্তন্যেও বিপদের বীজ নিহিত আছে। কিন্তু মা এখানে যত, এত আর ত কোথাও নেই।

পরী। এখানে বিপদ শুধু প্রাণের—বাহিরে ধর্ম্মের। সয়তান এখন ভক্তরাটের সিংহাসনে। তুমি যেই হও—তার অত্যাচারের হাত থেকে রক্ষা করা তোমার সাধ্য নয়।

রঘু। তুমি হিন্দু—না মুসলমানী ?

পরী। তা ব'লব না।

রঘু। হিন্দু ভাই-ভগিনীর সংসারে যেতে বাস
তে পারবে ?

পরী। তা হ'লে আমি মুসলমানী।

রঘু তা হোক—বিপন্না তুমি—হিন্দুর চক্ষে
া—তোমায় আশ্রয় দিলে হিন্দুর গৃহ অপবিত্র
না।

পরী। আমাকে নিয়ে কেন বিপদে পড়বে ?

রঘু। তোমায় দিবানিশি মৃত্যুর আবরণে ঘিরে
র। তুমি যদি প্রস্তুত থাকতে পার, তা হ'লে
সাধ্য তোমার অঙ্গ স্পর্শ করে।

পরী। নিরাপদ রাখা তোমার সাধ্য কি ?

রঘু। অবিশ্বাস করছ কেন মা ?

পরী। তাই যদি থাকত, তা হ'লে এমন
মান্ প্রজা থাকতে নবাব মাসুদসার কি
' তুচ্ছ গোলামের হস্তে মৃত্যু হয়।

রঘু। আপনি কি নবাব-নন্দিনী ?

পরী। আর পূর্ব্বস্মৃতি কেন ? আমি ভিখারিণী।

রঘু। নবাব-নন্দিনী! অনন্তরাওয়ের আশ্রয়ে
ও কি আপনার কোন আপত্তি আছে ?

পরী। আপনিই কি অনন্তরাও ?

রঘু। তাঁর ভৃত্য—রঘুবীর। পালিত সন্তান।

পরী। ভাই! আমার হাত ধর—অভাগিনী
-নন্দিনীকে তোমাদের ঘরে আশ্রয় দাও।
পরমাত্মীয়ের আদেশ—যদি দেওয়ানজীর ঘরে
য় পাই, তবেই আমি লোকালয়ে ফিরব, নচেৎ
ঈশ্বর এসে আশ্রয় দিতে চাইলেও তাঁর কাছে
পারব না। ভাই! ভগিনীকে সঙ্গে নাও।

রঘু। এস ভগিনী—হিন্দুর গৃহ-শোভাকরী
। এই দারুণ অন্ধকার ভেদ ক'রে—অনন্ত-
রর অন্ধকার ঘর আলো করবে এস।

[ প্রস্থান।

—

## সপ্তম দৃশ্য

অরণ্যের অপরপার্শ্ব।

( অনন্তরাওয়ের প্রবেশ )

নন্ত। হা নবাব পাষণ্ড জাফর! কি
? নবাবকে হত্যা করেও কি তোর জিঘাংসা-
প্রবৃত্তি চরিতার্থ হ'ল না ? তার আদরের ধন—
একমাত্র কন্যা—সোনার কুসুমকে অকালে বৃন্তচ্যুত
ক'রে উত্তাল তরঙ্গে ভাসিয়ে দিলি ? নিষ্ঠুরা নর্ম্মদা!
এমন আনন্দ-প্রতিমাকে তুই কোন্ প্রাণে গ্রাস
করলি ?

( বলদেবের প্রবেশ )

বল। এ কি পিতা। উন্মত্তের মত আত্মনাশ
করতে এ দিকে ছুটে এসেছেন ? এ যে নর্ম্মদাতীর।
শেষকালে কি জলমগ্ন হয়ে অপঘাতে প্রাণ
হারাবেন ?

অনন্ত। কিসের শব্দ হ'ল বুঝতে পারলি কি ?

বল। ও কোন্ হতভাগ্য গাছ চাপা প'ড়ে,
বুঝি প্রাণ খোয়ালে।

অনন্ত। গাছ চাপা প'ড়ে নয়—নর্ম্মদায়—

বল। তার আর আশ্চর্য্য কি! নিরাশ্রয়ের
আশ্রয়—তুমিই যখন আজ আশ্রয়হীন, তখন কত
হতভাগ্য যে নর্ম্মদায় পড়বে, তার সংখ্যা কি!

অনন্ত। হতভাগ্য নয়—হতভাগিনী।

বল। সে কি!

অনন্ত। নবাবের কন্যা পরীবাণু।

বল। সেকি ? কে ব'ললে ?

অনন্ত। কেউ বলেনি—মায়ের করুণস্বর শুনে
বুঝেছি। সে মধুর স্বর সপ্তাহ পরে আবার শুনলেম!
কিন্তু হা ঈশ্বর! আর বুঝি শুনতে পাব না।

বল। পিতা! এ শোকের সময় নয়—আত্ম-
রক্ষার সময়।

অনন্ত। আয় মা, ফিরে আয়। হায় রঘু!
বিপন্নাকে রক্ষা করতে এসে কি তোর এই
পরিণাম!

বল। হা ভগবান্! ক'রলে কি ? এমন
মহাজ্ঞানী ব্রাহ্মণকেও উন্মাদ করলে।—পিতা!
ফিরে এস।

অনন্ত। রোস মা, ওদের ধ'রে আনি।

বল। কাকে আনবে ? কে আসবে ?—
বাবা! চলে এসো, যে গেছে, সে গেছে—আর
আসবে না।

( পরীবাণুকে লইয়া রঘুবীরের প্রবেশ )

রঘু। কেন আসবে না বলদেব ? প্রাণের
টানে ব্রহ্মাণ্ড ছিঁড়ে আসে—ভগবান্ করতলগত

হয়, আর একটা তুচ্ছ জীবন ফিরে আসে না ? এই নাও পিতা, তোমার নন্দিনী। নিয়তির আবরণ ভেদ ক'রে নর্ম্মদার সহস্র উন্মত্ত তরঙ্গের শিরোভূষণ —সহস্রদল স্বর্ণকমল—জল ছেড়ে স্থলে এসেছে। পিতা ! চরণে আশ্রয় দাও।

বল। সেকি ?—সেকি ? ভাই তুমি ?—যথার্থ ই তুমি ?

অনন্ত। রঘু ! নিয়তি-প্রেরিত ভার। তুমি ভিন্ন এ ভার ধারণ করে সাধ্য কার ? এই নে, আমার কন্যা পরীবানুকে শ্যামলীর পাশে স্থান দে।

রঘু। বলদেব ! বড় অন্ধকার, পথ পিচ্ছিল —বন্ধুর। পরীবানুকে হাত ধ'রে নিয়ে চল।

পরী। ভগবান্ !—ভগবান্।

[ সকলের প্রস্থান।

---

# দ্বিতীয় অঙ্ক

—:০:—

## প্রথম দৃশ্য

নদীতীরস্থ কানন।

( রঘুবীর ও বলদেব )

রঘু। ভাই বলদেব ! সমস্ত রাত্রি লোকের দ্বারে দ্বারে গিয়ে আশ্রয় ভিক্ষা করলুম, কেউ আশ্রয় দিলে না—দিতে সাহস করলে না ; এরূপ অবস্থায় সামান্য পর্ণকুটীরের আশ্রয়ে পরীকে ত আর রাখতে পারি না। রাত্রিও শেষ হ'তে চলল, দিবালোকে ত পরীকে স্থানান্তরিত করতে পারব না। পরীবানুর সন্ধানে নিশ্চয়ই চারিদিকে চর প্রেরিত হয়েছে। দুরাত্মা জাফর নিশ্চয়ই নিশ্চিন্ত নাই।

বল। তা হ'লে করবে কি ?

রঘু। এই অন্ধকার থাকতে থাকতে, এই দুর্য্যোগের সহায়তায়, এস আমরা অরণ্যে প্রবেশ করি। বনের পাতা লতায় গভীর অরণ্যের ভিতর কুটীর নির্ম্মাণ ক'রে আপাততঃ দিন কয়েকের জন্য সেখানে বাস করি, তার পর সুবিধা দেখে আমরা সবাই রামগড়ের রাজার রাজ্যে চ'লে যাব। আপাততঃ লোকের সমক্ষে অবস্থান যুক্তিযুক্ত বিবেচনা করি না।

বল। রাজ্য-ঐশ্বর্য্যের মধ্যে প্রতিপালি[ত] দুঃখ কা'কে বলে জানে না,—বনের ভিতর কর্‌লে পরী বাঁচবে কেন ?

রঘু। সময় সমস্তই সইয়ে দেবে ভাই। ব'লে নগরের মধ্যে আজ কাল ত তাকে [...] মত্তেই নিয়ে যেতে পারি না। যমের মুখ থে[কে] রক্ষা ক'রে কি তাকে জাফরের মুখে দেব ?

বল। তা হ'লে এক কাজ কর না দাদা— উপায়ে দুরাত্মা জাফর রুস্তমের নিশ্চয় [...] হয়েছে, সেই উপায়েই তার রাজত্বের নিশ[ানা] মিটিয়ে দাও না কেন ? রাজ্যেরও মঙ্গল হয়, [...] বানুও রক্ষা পায়। তীলকের এখনও ত দে[হে] দেহে প্রবাহিত।

রঘু। ছি বলদেব ! ওকথা মুখেও এনো [না]। তুমি দেবতা পিতার সন্তান।

বল। বৃদ্ধ-পিতা আজ কি অপরাধে বন[বাসী] দাদা ?

রঘু। অপরাধ অবশ্যই আছে, নইলে [...] কেন ?

বল। পিতা অপরাধী ?

রঘু। নিশ্চয়—পিতাকে জিজ্ঞাসা ক'র, জা[নতে] পা'রবে।

( অনন্তরাওয়ের প্রবেশ )

অনন্ত। কতদূর কি ক'রে উঠলে রঘু ?

রঘু। কিছু ক'রে উঠতে পারিনি।

অনন্ত। তা হ'লে উপায় ?

রঘু। বনে ঢুকব।

অনন্ত। তার পর ?

রঘু। আপাততঃ কুটীর নির্ম্মাণ ক'রে [...] ভেতরে বাস করব।

অনন্ত। বেশ—তা হ'লে বিলম্ব কর্‌ছ কে[ন] অন্ধকার থাকতে থাকতে নিয়ে চল। এখা[নে] আর থাকতে সাহস কর্‌ছি না।

[ রঘুবীরের প্রস্থান।

বল। তুমিও দাদার মতে মত দিলে [...] অম্লানবদনে—বিনা তর্কে দাদার কথায় বনে ঢুক[লে]।

অনন্ত। মূর্খ বালক ! কবে তোর ভাই[য়ের] কথার প্রতিবাদ করেছি। একবার তার অ[...] কাজ ক'রেছি, তার ফলে আজ বনবাসী হয়ে[...] সাগর-পরিমাণ কামনা নিয়ে রাজপুত্রে [...]

...লুম, তার ফল পেয়েছি। তবে আর কেন ...? বনে প্রবেশ কর্—রঘুবীরের কথার প্রতি-...ধ্বনি।

( পরীবানু ও রঘুবীরের প্রবেশ )

...বী। হাঁ ভাই, তুমি নাকি বনে ঢুকতে ...হ'চ্ছ?

...ল। শুধু তোমার জন্য পরী।

...বী। ছিলুম নবাব-নন্দিনী—সাজ পিবিনি ...হারা—নবাবী ঐশ্বর্য্যকেই ঐশ্বর্য্য জ্ঞান ...লুম। দারিদ্র্যে যে ঐশ্বর্য্য থাকে, তা ত ...ম না। সে ঐশ্বর্য্যের স্বাদ পেয়েছি। কি ...কি পুণ্যফলে তোমাদের সঙ্গ লাভ ক'রে, মধুরতা অনুভব করেছি। ব্রাহ্মণ-কুমারী —যমুনা—দুর্ভাগ্য নামে উৎসর্গীকৃতা, আমাকে ঢুকতে ভয় দেখাও কেন ভাই?

...ল। তোমার যদি এমন অনুরাগ পরী! সে আর আমি বনে ঢুকতে কুণ্ঠিত হব কেন?

...বী। হ'বো না। দাদা বল্লে দারিদ্র্যের ...ক্ষে যে ঐশ্বর্য্যের প্রতিষ্ঠা, তা অটল অব্যয়—...গামী সৌন্দর্য্য—ভগবানের প্রিয় সামগ্রী। আরও বল্লে, শুধু দুটি ফুলের লোভে ভগবান্ ...র এসে ভিখারী বিদুরের ঘরে উপযাচক হ'য়ে ...ই হতেন; আর হস্তিনার রাজা কত নিমন্ত্রণে ...ও সাধ্য সাধনাতেও তাঁকে ঘরে আনতে পার-... না। ভিক্ষাতেই যদি তাঁর এত লোভ, ...লে তুচ্ছ নবাবীর জন্য তেমন অভিনিবিষ্টকে ...বেব কেন?

...ম। কে বলেছে তুই নবাব-নন্দিনী? ...থেকে তুই আমার কন্যা—আমার বৃদ্ধ বয়সের ...ঙ্গিনী। আয় মা! তোর হাত ধ'রে বনে

---

## দ্বিতীয় দৃশ্য

প্রাসাদ-কক্ষ।

জাফর ও সখার মা।

...ফর। হাঁ বিবি। তুমি পরীবানুকে কি ...দেখলে বল দেখি?

স, মা। জনাব। সে আর আপনাকে কি বলব। বড় কষ্ট ক'রে তাদের সন্ধান নিয়ে এসেছি। আপনাকে কি বলব—সে কি সুন্দরী। কিন্তু যা দেখলুম, তার তুলনা কই? ঘুটঘুটে আঁধার—কোলের মানুষটি পর্য্যন্ত দেখা যায় না—সেই আঁধার ভেদ ক'রে সেই অগম্য বিজন বনের ভেতরে, চারিদিক আলো ক'রে, বাতাসে রূপ ছড়িয়ে—সে আপনাকে আর বেশী কি বলব জনাব! —যেন যমুনার কাল জলে সোনার কলসী ভেসে উঠল!

জাফর। বিবি! সে বস্তুটি যে আমায় এনে দিতে হচ্ছে।

স, মা। তাই ত জনাব—তাই ত জনাব! আমি হাবলা গোবলা মানুষ। সাত চড়ে আমার মুখে রা বেরোয় না। কি বলতে কি বলি, কি করতে কি করি। অবলা বিধবা—আমি কি পারব?

জাফর। তুমি নিশ্চয় পারবে। তোমার গুণের কথা শুনেই তোমায় আনিয়েছি। আর এই মুহূর্ত্তেই তোমার গুণের পরিচয় পেয়েছি! যাকে পাবার জন্য আমি তল্লাটের পথ নরশোণিতে প্লাবিত করেছি, তল্লাটের প্রকাণ্ড প্রকাণ্ড অট্টালিকা প্রাণিশূন্য করেছি, সেই অতুলনা সুন্দরী পরীবানু চক্ষের পলকে অদৃশ্য হয়েছে। চারিদিকে চর পাঠিয়েছিলেম, কেউ সন্ধান করতে পারেনি। তুমি করেছ। তুমিই আমার সহায়তার যোগ্যপাত্রী। পুরুষ হ'লে তোমাকে উজীর করতুম। তুমি স্ত্রীলোক, আর কি করব—তোমায় যথেষ্ট পুরস্কৃত করব—পরীবানুকে ধ'রে দিতে পারলে জায়গীর দেব।

স, মা। তাই ত জনাব,—তাই ত জনাব! কোথা থেকে কোথায় গিয়ে পড়ব? শেষকালে কি ঠ্যাঙানি খেয়ে মরব! ম'লে, আমার জায়গীর ভোগ করবে কে?

জাফর। কে মারবে? বল কি বিবি! নবাব জাফর খাঁর লোক তুমি, চলেছ জাফর খাঁর কাজে, তোমার গায়ে হাত তুলবে? তোমার দিকে যে তীব্র দৃষ্টিতে চাইবে, সে কম্বখ্ত গিয়ে বসেছে জেনে রাখ! কোই হায়? ( নেপথ্যে হুজুর! ) জলদি কেরামৎখাঁকো বোলাও। ( নেপথ্যে বহুত আচ্ছা ) অনেক লোককে তোমার সঙ্গে দিচ্ছি, সিপাই দিচ্ছি। যা হুকুম করবে, তাই তারা করবে।

সঙ্গে ক'রে নিয়ে লোকের ঘর ঘর সন্ধান কর—পরী-বাণুকে এনে দাও।—

( কেরামৎ খাঁর প্রবেশ )

দেখ কেরামৎ—এই বিবির কার্য্যে তোমায় নিযুক্ত কল্লুম। বিবির হুকুম—সে আমার মনে কর্‌বে। যেখানে যেতে বলে যাবে,—যা কর্‌তে বলে কর্‌বে।

কেরা। যো হুকুম নবাব!

জাফর। আর বিবির যখন যে ক'জন সেপাইয়ের দরকার হবে, সে ক'জন তুমি তৎক্ষণাৎ মোতায়েন রাখ্‌বে।

কেরা। যো হুকুম।

স, মা। আচ্ছা নবাব! সে মেয়েটা যদি আর কেউ হয়?

জাফর। যেই হোক্ না কেন, তাকেই আমার জন্য নিয়ে আস্‌বে। আমি এ দেশের রাজা—এ দেশের যত কিছু উৎকৃষ্ট সামগ্রী, সমস্তেতেই আমার অধিকার।

স, মা। তাত বটেই। নইলে আবার রাজা কি? রাজা সন্দেশের খোসা ছাড়িয়ে শাঁস খাবে,—ক্ষীরসাগরের নীর গাবিয়ে তোলপাড় ক'রে শুধু ঢেউগুলি জিবের অ.গায় চাক্‌বে,—গোলাপী বাতাস্ নিঙ্গড়ে শুধু খাপিটুকুতে পিত্তি রক্ষা কর্‌বে। ফুলবাগান থেকে আরম্ভ ক'রে গো-ভাগাড় পর্য্যন্ত যেখানে যা কিছু সেরা আছে, সব তার। নইলে আবার রাজা কি?

জাফর। বলত বিবি!

স, মা। সে আমার আগে থাকতেই বলা আছে জনাব! তা হ'লে এস মিঞা! দেখা যাক্ কতদূর কি ক'রে উঠি! সেলাম জনাব!

[ কেরামৎ ও সখার মা'র প্রস্থান।

( দেবলের প্রবেশ

দেবল। সেলাম নবাব! সন্ধান পেলেন কি?

জাফর। ( স্বগত ) পরীবাণুকে লুকিয়ে রাখার মূল অনন্তরাও—বে-অকুফ—বদমাস।

দেবল। ( ভীতিপ্রকাশ ও স্বগত ) আরে ম'ল—এ আবার কি মূর্ত্তি? শেষ কালে চোট্‌টা আমার ঘাড়ে এসেই পড়ে নাকি?

জাফর। শুধু মেহেরবাণী ক'রে বাঁচিয়ে রেখেছি। বেতমিজ—বেইমান!

দেবল। আজ্ঞে হাঁ! হুজুর মেহেরবাণী ক'রে যে রেখেছেন সেটা ঠিক। আর সেইজন্য বেতমিজ বল্‌লেও বলা যায়। আর বেইমানের ত কথাই নেই। একশোবার বলা যায়।

জাফর। বেল্—লিক—

দেবল। ( স্বগত ) খেলে এইবার দেবলের দফা সার্‌লে। ( প্রকাশ্যে ) সন্ধান কি পাওয়া গেল না জনাব? সখার মা কি কিছু খবর দিতে পার্‌লে না?

জাফর। কেও, দেওয়ান? সন্ধান পেয়েও পাওয়া গেল না। তাইত বল্‌ছি—বদ্‌মাস, বে-তমিজ, বে-ইমান, বেল্লিক। কোতল কর্‌ব—শূলে দেব—জ্যান্ত চামড়া তুলে নেব! ( দেবলের ভীতিপ্রকাশ ) কি বল দেওয়ান। বল্‌তে পারি কি না?

দেবল। খুব বল্‌তে পারেন—যথাবথই বল্‌তে পারেন! বাপ, বাঁচলেম, আমাকে নয়। ( স্বগত শালা চাষা—বল্‌ছে তাকে, আর পিঁচুচ্ছে আমাকে

জাফর। বুড়ো ব'লে দয়া ক'রে ছেড়ে দিয়েছি এত বড় বেয়াদব! এত বড় স্পর্দ্ধা! আমাদের আদেশ অমান্য ক'রে, পরীবাণুকে আশ্রয় দান—যেমন ক'রে পার অনন্তরাওকে গ্রেপ্তার কর। সব ওমরাও যখন গেছে, তখন অনন্তরাও থাকে কেন? আর দয়া নয়, অনন্তরাওকে বেঁধে আন।

দেবল। যো হুকুম জনাব।

---

## তৃতীয় দৃশ্য

রাজপথ।

( সখার মার প্রবেশ )

স, মা। ওমা আসছেই ত গো। বনের ভেতর টাকা লুকিয়ে রেখেছি, জান্‌তে পার্‌লে নাকি? লোকের ঘরে ঘরে ঢুকে এ টাকা করেছি—জানতে পারলে নাকি? তা হ'লে ত দেখুব দেখছি—আর ত সখার মার প্রাণ রক্ষে হ'ল না—ভবলীলা ত সাঙ্গ হ'ল।—দোহাই বাবা, আমি গরীব—অনাথা—আমার কাছে কিছু নেই বাবা।

( বালক-বেশে ভাবনীর প্রবেশ )

ভাবনী। তুই? এখানে কতক্ষণ আছিস্?

স, মা। আমি নেই বাবা।

ভাবনী। হয়েছিস্ আবার নেই কি?

স, মা। তা তুমি যা বল বাবা, আমি কিন্তু খুঁজে পাচ্ছিনি।

ভাবনী। ভয় নেই, আমি একটা খবর জানতে চাই।

স, মা। অত কাছে এস না বাবা।

ভাবনী। ভয় নেই—আমি দস্যু নই।

স, মা। তা হোক, একটু দূরে থেকে কথা কও।

ভাবনী। বেশ—দূরে থেকেই জিজ্ঞাসা কর্‌ছি—বল্ এখানে কতক্ষণ আছিস্?

স, মা। এক দণ্ডও নেই বাবা!

ভাবনী। সে কি।

স, মা। এক দম নেই।

ভাবনী। এ কি রকম কথা?

স, মা। আজকাল কথা এই রকমই হ'য়ে গেছে বাবা!

ভাবনী। সে কি! বেটী! তামাসা করছিস্?

স, মা। দোহাই বাবা! তামাসা আমাদের করতে নেই।

ভাবনী। বেশ—বল্ দেখি, এ পথ দিয়ে কোনও হিন্দু ওমরাওকে যেতে দেখেছিস্ কি না?

স, মা। আমি চোখে কিছু দেখ্‌তে পাই না বাবা। আমি ছেলে হারিয়ে অন্ধ হ'য়ে পথে পথে বেড়াচ্ছি।

ভাবনী। বল্‌তে পার্‌লে, মহামূল্য পুরস্কার দেব।

স, মা। কি বল্‌লে, হিন্দু ওমরাও?

ভাবনী। হাঁ।

স, মা। কি মহামূল্য পুরস্কার দেবে দেখি।

ভাবনী। নিশ্চয় দেব। এখনি দেখাব—আগে বল্।

স, মা। দেখেছি।

ভাবনী। সত্যি?—প্রতারণা নয়?

স, মা। কই—কি পুরস্কার দেবে দাও।

ভাবনী। তারে দেখতে কেমন বল দেখি?

স, মা। তবে আর বহুদিন দেখা হয়েছে।

ভাবনী। ঠিক বল্‌ছি—দিব্যি কর্‌ছি—নিশ্চয় দেব।

স, মা। আর কখন দেবে বাবা। দেবার সময় যে উত্‌রে গেল।

ভাবনী। দেখ্‌তে কেমন—না বল্‌তে পার্‌লে বিশ্বাস করি কেমন ক'রে?

স, মা। বিশ্বাস হবে না—সে ত জানা কথা বাবা! যাও বাছা, তুমি নিজে খুঁজে দেখ, আমি নিজের ছেলেকে খুঁজে দেখি।

ভাবনী। কাজেই—যাক কর বাছা—বিশ্বাস হ'ল না।

[ প্রস্থানোদ্যত।

স, মা। লাগে তাক্—না লাগে তুক্, দেখি একবার অাঁধারে ঢিল মেরে। হাঁগা বাছা! দেওয়ানজীকে খুঁজ্‌ছ ত?

ভাবনী। (ফিরিয়া) এই নে পুরস্কার—মহামূল্য মণি। শীগ্‌গির বল্ কোন্ পথে গেছে। শীগ্‌গির বল্—দেরি সয় না, শীগ্‌গির বল্।

স, মা। এটা কি বল্‌লে বাছা!—মাণিক?

ভাবনী। তোর সাত পুরুষকে আর খেটে খেতে হবে না। শীগ্‌গির বল না বেটি!

স, মা। শীগ্‌গির যাও—এই পথে যাও—ছুটে যাও—গেলেই ধর্‌তে পার্‌বে।

ভাবনী। মা কালী! মুখ রেখ মা! যা বাছা, এখন অন্যত্র যা—এখানে আর তোর থাকবার দরকার নেই।

স, মা। (স্বগত) মা কালী কি আর ও মুখ রাখবেন? খানিকটে এই পথে গেলেই একটি রাস্তা—বস্, তার পর ওই চাঁদ মুখ কালো হ'য়ে যাবে। কি কর্‌ব, মাণিক হাতে পেয়েছি, আর ছাড়তে পার্‌ছি না। আহা, বেশ মুখখানি! (প্রকাশ্যে) তোমায় বেশ দেখতে বাছা। তুমি বড় সুন্দর!

ভাবনী। কি কর্‌ব বাছা, হ'য়ে পড়েছি।

স, মা। হাঁ বাছা! তুমি বুঝি কোন রাজার ছেলে?

ভাবনী। হবে। এখন যা—বহুদিন পেলি চ'লে যা।

স, মা। হরি হে—দীনবন্ধু!

[ প্রস্থান।

শ্যামলী। এ বেশে পিতার সম্মুখে কেমন ক'রে উপস্থিত হই? লজ্জা করছে। উঁহু—পারব না—বেশ পরিবর্তন করি।

[প্রস্থান।

স, মা। (নেপথ্যে দেখিয়া স্বগত) কেমন কেমন ঠেকছে যে! পুরুষ মানুষ ত নয়! চলন কেমন—বলন কেমন! না হ'ল না! পেছু নিতে হ'চ্ছে। ওমা! ও কি? চোখের পলক ফেলতে না ফেলতে রাজা ছুকরিটি হ'য়ে গেল যে! যাই—যাই—পাছু পাছু যাই। কেরামত এ সময় কোথায় গেল? যাই—সে বেটাকেও সঙ্গে নিতে হবে। নইলে একা পেরে উঠব না।

---

## চতুর্থ দৃশ্য

কক্ষ।

দেবল ও বিষণ।

বিষণ। এমন সোনার রাজ্যটা ছারেখারে দিলে!

দেবল। কি করব, জমীকে উর্ব্বরা করতে হ'লে, দিন কতক ভাগাড় ক'রে রাখতে হয়।

বিষণ। বটে! তা হ'লে এমন রাজ্যটার ধ্বংসের পথেই অগ্রসর হ'লে!

দেবল। এখন ইচ্ছে করলেও ফেরা যায় না।

বিষণ। বেশ, তবে সর্ব্বনাশই কর। ভাল, আর একটা কথা জিজ্ঞাসা করি।

দেবল। আর জিজ্ঞাসা ক'রতে হবে না। জিজ্ঞাসা আবার করবি কি? জিজ্ঞাসা করবার আছে কি? কাজ করতে চাস্ ত সঙ্গে আয়। মঙ্গল চাস্ ত এখনও সময় আছে, সঙ্গে আয়। নইলে নবাব যদি ঘুণাক্ষরে জানতে পারে যে, আমার ঘরে ধর্ম্ম পত্তুর শাপভ্রষ্ট হ'য়ে অবস্থান করছেন, তা হ'লে একটি চপেটাঘাতে তোমায় সেই ধর্ম্মরাজের চিড়িয়াখানায় পাঠিয়ে দেবে। আমার বাবাও তখন ঠেকিয়ে রাখ্তে পারবে না।

বিষণ। তোমায় ঠেকাতে হবে না। আমাদের যে যেতে হবে, তা অনেক কাল বুঝেছি।

দেবল। বুঝেছিস্ ত এগিয়ে যা না।

বিষণ। ভাল, আমীর ওমরাওদের যে হত্যা করলে, তা'তে না হয় তোমাদের স্বার্থ আছে। কিন্তু রাণাপুরের নিরীহ-প্রজা—তাদের মেরে, তোমাদের কি স্বার্থ হ'ল?—গ্রামকে গ্রাম একেবারে উৎসন্ন দিলে।

দেবল। তারা ওমরাওকে স্থান দিয়েছিল কেন?

বিষণ। সবাই কি দিয়েছিল?

দেবল। সে কৈফিয়ৎ ত তোকে দিতে আসিনি! কৈফিয়ৎ নেবার অন্য লোক আছে।

বিষণ। কই—এখানে যে সে লোক দেখতে পাচ্ছি না, তাইতেই ত দুঃখ। (স্বর্গের দিকে হস্ত প্রসারণ) ওখানকার কৈফিয়ৎ যে শুন্তে পাই না—কেউ যে কখন শুন্তে পেলে না—তাইতেই ত নিরপরাধের উপর এই উৎপীড়ন!

(ছুলিয়ার প্রবেশ)

দেবল। একি! কে তুই?

বিষণ। তাই ত, কে তুই?

দেবল। কোথা থেকে এলি? কেমন ক'রে এলি?—কথা কচ্ছিস্ না যে? আরে মর, কে তুই?

বিষণ। কি আপদ! কে তুই?

দেবল। এগুস্‌নি—ওইখান থেকে দাঁড়িয়ে বল্।

বিষণ। তবু এগোয়—পেছিয়ে যা—এখনও বলছি পেছিয়ে যা। নইলে ম'লি। (দেবলের পশ্চাতে গমন)।

দেবল। বিষণ! অস্ত্র নিয়ে আয় ত—বেটার মুণ্ডচ্ছেদ করি। (বিষণের পশ্চাদ্গমন)

বিষণ। (দেবলের পশ্চাদ্গমন) কে আছিস রে! আয় ত।

দেবল। কি চাও—ওইখান থেকে বলতে পার না?

ছুলিয়া। কিছু চাই না হুজুর!

দেবল। তবে কি করতে এসেছ?

ছুলিয়া। হুজুরের নামে একখানা চিঠি আছে, দিতে এসেছি।

বিষণ। আগে বলতে হয় বেটা! নইলে এখনি যে কেটে ফেলেছিলুম!

দেবল। থাম বীরবর! আর বিদ্যে ফলাতে হবে না। কার কাছ থেকে এসেছিস্?

ছুলিয়া। হুজুর চিঠি পড়লেই জানতে পারবেন। (চিঠি খুলিতে লাগিল)

দেবল। তা বাইরে দরোয়ান রয়েছে, তার হাতে কিস্‌সি কেন? তোকে আস্‌তে দিলে কে?

বিষণ। দেখ বাবা। চিঠিখানা প'ড়েই দরওয়ান বেটাদের বেরে বেশ হাঙ্কা ক'রে দাও। এত বড় আস্পর্দ্ধা। বিনা হুকুমে বাড়ীর ভেতরে লোক প্রবেশ করতে দেওয়া! কে তোকে ঢুকতে দিয়েছে বল্ ত?

হুলিয়া। আমায় কেউ ঢুকতে দেয় নি হুজুর!

বিষণ। সে কি। তবে কেমন ক'রে এলি?

হুলিয়া। ঐ বাগানের ভেতর দিয়ে এসে, এই পাঁচিল টপ্‌কে, বারান্দা বেয়ে ওই তেতলায় ওপরে উঠে, ছাদ বে—ছাদ বে এদিকে এসে, আবার দেয়াল বেয়ে নেমে, এই ঘরের ওপরে না প'ড়ে হাত না খুয়ে, ওই ওপর থেকে এসেছি।

বিষণ। ও বাবা—এ বলে কি? (দেবলের অন্তরালে গমন) এ ডাকাত যে!

দেবল। সঙ্গে লোক আছে, না একা?

হুলিয়া। এখন একা—তবে দরকার হ'লে লক্ষী জুটতে পারে।

বিষণ। ও বাবা। একটু থোটা হও না। তোমার পাশে দেখ্‌ছি সব গেল!

দেবল। রঘুবীরের নাম দেখছি। কিন্তু রঘুবীর কে?

হুলিয়া। দেওয়ান অনন্তরাওয়ের পুত্র।

দেবল। তার নাম ত বললেন। আমার অনন্তরাওয়ের ছেলে কোথায়?

হুলিয়া। ইনি তাঁর পালিত পুত্র।

দেবল। পালিত পুত্র!—হা হা হা! বুঝতে পেরেছি—সেই রঘো।

হুলিয়া। তাঁর নাম রঘুবীর—রঘো নয়।

দেবল। আচ্ছা তাই তাই। সেই ভীল ছোঁড়া ত?

হুলিয়া। ভীল ছোঁড়া নয়—ভীলরাজ।

দেবল। ভাল, তা ভীলরাজ চায় কি?

হুলিয়া। ওই চিঠিতেই লেখা আছে।

দেবল। ও বিষণ! ভীলরাজ আমাকে লিখেছেন কি শুন্‌বি?

বিষণ। ভীলরাজের আস্পর্দ্ধাও ত কম নয়। তোমাকে চিঠি লেখে!

দেবল। তাই ত দেখছি। ছটো চারটে শাস্ত্রের উপদেশ দিয়ে, ভীলরাজ শেষকালে কাকুতি মিনতি ক'রে এই ভিক্ষে করছেন, যেন তাঁর বন্দিনীর প্রতি আর কোন অত্যাচার না হয়। বেশ, ভীলরাজকে বলিস্ যে, এ গ্রাহ্যবাড়ী নয়,—এ রাজ্য। এখানে কাজ আছে—ভিক্ষে নাই। অনন্তরাও রাজদ্রোহী। তার শাস্তি দেওয়া না দেওয়া সম্বন্ধে রাজার বিবেচনা—ভিক্ষে-সিক্ষে এখানে মিলছে না।

হুলিয়া। যা বল্‌বার তাকে লিখে দাও হুজুর।

দেবল। সে একটা অতি তুচ্ছ ভীল চাকর, তাকে আমি লিখে দেব কি? তাকে বলিস্, আমার বাড়ীতে যদি দরওয়ানী করতে চায় ত, দিতে পারি।

হুলিয়া। ও কথা আমি শুন্‌বো না হুজুর। যা বলতে চাও, লিখে দাও।

দেবল। আরে মর—এ বেটার আস্পর্দ্ধাও ত কম নয়। যা ত বিষণ, জামসিং বেটাকে ডাক্ ত। কান ধ'রে এ বেটাকে বাইরে নিয়ে যাক্।

বিষণ। আর পটাপট্ জুতো হাঁকবে দেব। দেখ্ বেটা এখনও বল্‌ছি—পালাস্ ত, মারা যাবি।

হুলিয়া। জবাব না নিয়ে যাবার হুকুম যে আমার ওপর নেই হুজুর।

দেবল। চোপ্‌রাও, বেয়াদব—পাবা পিয়োজ। আমি শির তুলা হো বাপা।

বিষণ। চোপ্‌রাও—

হুলিয়া। বেশী দেরী ক'র না হুজুর। আমার আবার অন্য কাজ আছে। মুখ চেয়ে দেখ্‌ছ কি হুজুর? জবাব না নিয়ে ত যাব না।

দেবল। যা ত বিষণ, ভীমসিং—কি, যে কেউ থাকে—ডেকে আন্ ত। বেটাকে একটা পাকা-পোক্ত জবাব দিয়ে দি।

হুলিয়া। (পথরোধ করিয়া) জবাব দিয়ে যাও।

দেবল। জামসিং—জাঁটারাম—পাঁড়ে তেওয়ারী—খবরদার খাঁ।

(নেপথ্যে—হুজুর)

জল্‌দি ইধার আও—সব আদ্‌মি আও।

(প্রহরিগণের প্রবেশ)

এই শালা লোগকো বাঁধ্‌কে, লোকচুটি করকে কাটকে, দরিয়ামে ফেঁক দেও।

বিষণ। ফেঁক্ দেও—জল্‌দি কাট ডালো। শালা বেয়াদবকো আভি নিঃশেষ দেও।

সকলে। আও শালা কম্‌বখ্‌ত।

১ম, প্র। (অগ্রসর হইয়া) আরে কোন্‌ হ্যায়। ছুলিয়া মহারাজ।

সকলে। (বন্দিগি—সেলাম ইত্যাদি অভিবাদন)

১ম, প্র। হিঁয়া ক্যা কর্‌নে আয়া ওস্তাদজী?

২য়, প্র। কিধার্‌ সেকে আয়া ওস্তাদজী।

৩য়, প্র। রঘুয়া মহারাজকো তবিয়ত আচ্ছি ওস্তাদজী?

৪র্থ, প্র। আইয়ে—আইয়ে, থোড়া ভাগু হ্যায়, পিজিয়ে ওস্তাদজী।

১ম, প্র। মাফ্‌ কিজিয়ে হুজুর। ছুলিয়া মহারাজ এ চারো আদ্‌মিকোহি ওস্তাদ হ্যায়। উন্‌কো লেনেকো পাকাড় হামলোক নেহি সেকেগা।

বিষণ। তব্‌ নকুরিসে বরখাস্ত হোগা।

সকলে। ক্যা করেগা হুজুর! নকুরি যাগা ত ক্যা করেগা।

১ম, প্র। নকুরি যাগা ত নকুরি মিলেগা—লেকেন ওস্তাদজী যানেসে ওস্তাদজী নেহি মিলেগা।

দেবল। বহুত আচ্ছা, চলা যাও।

[ প্রহরিগণের প্রস্থান।

কি বলিস্‌ বিষণ?

বিষণ। আর বলাবলি কি, লিখে দাও না।

দেবল। তবে দোয়াত কলম কাগজ নিয়ে আয়।

ছুলিয়া। এই যে, আমারি কাছে আছে হুজুর।

দেবল। দেখ, তোমরা যে মনে করেছ অনন্তরাওয়ের ওপর—

ছুলিয়া। দেওয়ানজী বল।

দেবল। বেশ, দেওয়ানজীর উপর এই যে অত্যাচার—তোমরা হয় ত মনে করেছ, আমি করেছি। কিন্তু দোহাই ধর্ম্ম, আমি এর কোনও খোঁজ-খবর রাখি না। কি করব, প্রাণের দায়ে চাকরি কর্‌ছি। দেওয়ানজীর তবু অরণ্যেও স্থান আছে, কিন্তু আমার ওপর যদি জাফর রুষ্ট হয়, তা হ'লে ত্রিজগতে আমার স্থান নেই। (পত্র লিখিয়া ছুলিয়ার হস্তে প্রদান)—ভাল, রঘুবীর কি করে?

ছুলিয়া। এই ফুলবিল্বিপত্তর—এই রকম কত কি নিয়ে, কেবল পূজা-আচ্ছাই করে।

বিষণ। আচ্ছা ভাই, বাবা যদি আমার পত্রের জবাব না দিত, তা হ'লে কি হ'ত?

ছুলিয়া। সে কথা আর কেন জিজ্ঞাসা কর্‌ছ হুজুর! কাজ যখন মিটে গেল, তখন আর ও কথা তুলতে নেই।

দেবল। বেশ, আমি একটা কথা জিজ্ঞাসা করি, সরল ভাবে তার উত্তর দেবে কি?

ছুলিয়া। অনুমতি কর হুজুর।

দেবল। তুমি রঘুবীরের কে?

ছুলিয়া। সাক্‌রেদ।

দেবল। তুমি যার সাক্‌রেদ, তার না জানি কত শক্তি!—আমি তার শক্তির একটু পরিচয় জান্‌তে চাই।

ছুলিয়া। কি ক'রে জানাবো?

দেবল। দেখছি, তুমি ত একা। আর আমার বাড়ী প্রহরিবেষ্টিত। এরা যেন তোমার সাক্‌রেদ। কিন্তু তা যদি না হ'ত, যদি তোমাকে দশ জনে মেরে ফেল্‌তো?

ছুলিয়া। রঘুয়া মহারাজের আশীর্ব্বাদে হুজুর। ও রকম পঞ্চাশ জনকে আমি একা ঠেকিয়ে রাখ্‌তে পারি।

দেবল। যদি একশো লোকে মেরে বসত?

ছুলিয়া। তা হ'লে?—দেখতে চাও হুজুর?

বিষণ। দেখাও না ভাই সর্দ্দার।

ছুলিয়া। (বংশীধ্বনি)

(চারিদিক হইতে ভীলগণের প্রবেশ)

(দেবল ও বিষণের ভীতির অভিনয়)

সকলে। ক্যা হুকুম মহারাজ!

ছুলিয়া। হুজুরকো সেলাম কর। (ভীলগণের দেবলকে অভিবাদন) যাও—চল, আসি হুজুর।

দেবল। কিন্তু নবাব যদি নিজে অত্যাচার করে,—আমার কথা না শুনেও অত্যাচার করে?

ছুলিয়া। সে আমরা বুঝতে পার্‌বো। আসি হুজুর—অনুমতি—সেলাম।

দেবল। সেলাম।

ছুলিয়া। (বিষণের প্রতি) সেলাম হুজুর।

বিষণ। সেলাম—সেলাম।

[ ছুলিয়া ও ভীলগণের প্রস্থান।

দেবল। এ আবার কি আপদ রে বিষণ?

বিষণ। বাবা, কৈফিয়ৎ দেবার লোক এসেছে। এখনও যদি মঙ্গল চাও, ত দেওয়ানজীকে

লাথা মেরে বনবাসী হইগে চল, তাতে দুদিন বাঁচবে।

কেবল। তাই ত—তাই ত, চল্—চল্—পালাই—চল্।

[ প্রস্থান।

---

পঞ্চম দৃশ্য

ময়দান।

( কৃষকের প্রবেশ )

গীত।

বুঝে বুঝি গো! তোদের কালায় নাকি
পেঁচোয় পেয়েছে।
ঢুকেছিল গোপীর গোয়ালে,
সেথায় নাকি বোসেছিল পেঁচো ডোয়ালে,
যেমনি করবে ননী চুরি, অমনি ঘাড়ে পড়েছে।
ফুকরে কেঁদে বলতেছে রাধী,
ওগো বুঝে প্রাণ গোবিন্দে দেখ গো আসি,
কাথায় যাবা রূপসী কালায় এবার বেতায় কাসি,
বুঝি না বাঁচে।

( নবাব মার প্রবেশ )

কৃষক। আপনি কোথায় যাচ্ছ বিবি?

ন, মা। হাঁরে! এ পথে তুই কি কিছু দেখেছিস্—কেউ গেছে?

কৃষক। আজ্ঞে আমি একটা রাজা বক্না ছুটে যেতে দেখেছি।

ন, মা। আর কিছু?

কৃষক। আর দেখেছি একটা গঙ্গাগোবুলো।

ন, মা। আর তোর বাবার মাথা?

কৃষক। না বিবি! সেটা দেখি নি! আমার ..., আমার হবার আগেই মারা পড়েছে। আর ...র লোকের কাছে শুনেছি, বাবার আমার ...ক্ষমতা ছেল, কিন্তু মাথা ছেল না।

ন, মা। দূর বেটা চাষা! কোন মেয়েকে ...র যে যেতে দেখেছিস্ কি?

কৃষক। আমার মেই হয় নি বিবিঠাকরুণ। ...রে দেখ্ বো।

ন, মা। মেয়েমানুষ?

কৃষক। তা দেখেছি বিবি-ঠাকরুণ।

ন, মা। কি রকম দেখেছিস্ বল্ ত?

কৃষক। বিবি-ঠাকরুণ আমাকে লজ্জা দিচ্চে—তা আমি বল্‌তে পা'রব নি।

ন, মা। কেন রে বেটা? বল্ না—বকশিস পাবি।

কৃষক। না বিবি! আমি গরীব—তুমি নবাবের বিবি—বল্‌তে ভয় খাচ্ছি।

ন, মা। কোন ভয় নেই বল—আমি নবাবের লোক—আমি অভয় দিচ্ছি। কেউ তোকে কিছু বলতে পারবে না।

কৃষক। এই তোমাকেই দেখেছি বিবি।

ন, মা। দূর বেটা চাষা।

কৃষক। হাঁ গা বিবি! চাষাতে কি দেখতে জানে না?

ন, মা। আ আমার পোড়া কপাল! দুনিয়াতে এত নবাব বাদসা, আমীর ওমরাও থাকতে, শেষকালে কি না চাষার নজরে ঠেকে গেলুম।

কৃষক। কেমন—ঠিক দেখেছি ত বিবি-ঠাকুরুণ?

ন, মা। দেখেছিস্—দেখেছিস্, তোর চোখ আছে—চোখ আছে।

কৃষক। তা হ'লে আমার বকশিস্?

ন, মা। একটি অল্পবয়সী সুন্দরী স্ত্রীলোক—এই পথ দে যেতে দেখেছিস্?

কৃষক। ও হরি! তা ত দেখেছি।—তা আগে বল নি কেন? স্ত্রীলোক?—তা ত দেখেছি।—তবে মেয়ে মেয়ে কর্‌ছিলে কেন?

ন, মা। কোথায় দেখেছিস্ বাছা!

কৃষক। স্ত্রীলোক—গেরস্তর বউ—আহা যেন মা লক্ষ্মী বিবি-ঠাকরুণ, সে মা লক্ষ্মীর যে কি রূপ—তা আর তোমায় কি বল্‌ব?

ন, মা। কতক্ষণ দেখেছিস্ বাছা?

কৃষক। কতক্ষণ কি।—এখনও হয় ত আছেন—গাছের তলায় ব'সে আছেন। অনেক দূর থেকে বোধ হয় আস্‌ছেন।

ন, মা। কোন্ গাছের তলায়?

কৃষক। এই পথে একটুখানি গেলেই বাঁ দিকে একটা বড় গাছ।—গেলেই দেখ্‌তে পাবে।—তা হ'লে আমার কি দেবে, দাও।

ন, মা। ঠিক দেখেছিস্ ত?

কৃষক। আচ্ছা, তুমি আগে দেখে এসো, তার পর দাও।

(কেরামতের প্রবেশ)

স, মা। কি খবর কেরামৎ?

কেরা। কেরামতের কেরামতি! যাবে কোথায়?

স, মা। এই নে বক্‌সিস্।

কৃষক। আধ পয়সা!

স, মা। যা না বেটা! যে বকানটা বকিয়েছিস্, গর্দ্দান নিইনি, এই ভাগ্যি।

[কৃষকের প্রস্থান।

তারপর? ফেলে যে চ'লে এলি?

কেরা। ঘোড়া আগ্‌লেছি, আর যাবে কোথায়? ওই আস্‌ছে—দেখ দেখি তোমার সেই কি না?

স, মা। কেরামৎ! দেখ্ দেখ্—কি রূপ দেখ্!

কেরা। ইস্! কেয়া তোফা রে!

স, মা। নবাবের মুণ্ডু ঘুরিয়ে দেব। একবার নিয়ে গিয়ে ফেল্‌তে পার্‌লে হয়। (কেরামৎকে) তুই একটু আড়ালে যা, আমি ছুটো একটা কথা ক'য়ে ভাব-গতিকটে বুঝে নিই। ডাক্‌লে আসিস্। নবাব পরী পরী ক'রে মরছে কেন? একে যদি পায়, তা হ'লে তার জন্ম সার্থক হয়। স'রে পড়—স'রে পড়।

[কেরামতের প্রস্থান।

(শ্যামলীর প্রবেশ)

শ্যামলী। হাঁ বাছা! বুড় দেওয়ান অনঙ্গরাও এখানে কোথায় থাকে বল্‌তে পার?

স, মা। আর বাছা! অনঙ্গরাও কি আর আছে?

শ্যামলী। নেই?—না না, কে তুই?—তুই এখানে? কেমন ক'রে এলি?—আবার কোথা থেকে জুটলি?

স, মা। আর বাছা! বুড়ো মানুষ পেয়ে ঠকিয়ে এলে—কাজেই নিরুপায়ে এখানে সেখানে ছুটোছুটী করতে হয়। তা বাছা, এমন নিষ্ঠুর তুই! সারা রাতটা আমাকে ঘুরিয়ে মারলি?

শ্যামলী। অবিশ্বাস করছিস্ কেন বাছা? সে খুব ভাল মাণিক। অমনি অমনি পেয়ে গেছিস্, তাতে আবার দুঃখ কি? তো হ'তে ত কোন কাজ হ'ল না। এই দেখ, এখনো ঘুরে ঘুরে বেড়াচ্ছি।

স, মা। এ রূপ নিয়ে ঘুরে বেড়াবে, তাতে কার অপরাধ বাছা?

শ্যামলী। অবিশ্বাস করিস্ নি—ঘরে যা। বহুমূল্য মণি—রাজার ঘরের ধন।

স, মা। আর বাছা, তাহা ফাঁকিতে দিলে, অবিশ্বাস না ক'রে কি করি! একটা মাটীর মাণিক দিয়ে, চোখে যেন ধুলো দিয়ে, সাত রাজার ধন মাণিক চ'লে এলে—অবিশ্বাস না ক'রে কি করি?

শ্যামলী। তুই বলছিস্ কি?

স, মা। আর বলাবলি কি—মাটীর মাণিকে আর ঠকচি না।

শ্যামলী। বেশ, ঠকা বোধ করিস্—ফিরিয়ে দে!

স, মা। এই যে বাছা, আঁচলেই বাঁধা আছে।

(মণি প্রদান)

শ্যামলী। বেশ, আর কেন তবে দাঁড়িয়ে রইলি? চ'লে যা।

স, মা। দূর—ক্ষ্যাপা ছুঁড়ী!—চ'লে যাব ব'লেই কি এই পাঁচ ছ' ক্রোশ রাস্তা হেঁটে, তোকে মাণিক ফিরিয়ে দিতে এলুম? তুই কোথাকার বোকা মেয়ে! নে—সঙ্গে চ'।

শ্যামলী। কোথায় যাব?

স, মা।—যেখানে হীরের চাইয়ে হীরে বস্‌বি, মুক্তোর চূণে পান খাবি, সোনার দোলায় দুলবি, গোলাপের পাপ্‌ড়ীর তাকিয়ায় হেলান দিবি।

শ্যামলী। সে কোথায়?

স, মা। এই আমাদের নবাবের রঙ্‌মহল।

শ্যামলী। দূর্গা, দূর্গা! নে—পথ ছাড়।

স, মা। চটিস্ কেন ছুঁড়ী? শোন্ না। এই রাস্তটা মুলুকের আসল মালিক হবি তুই। নবাব হবে তোর গোলাম। নবাব তোর জন্ত একেবারে পাগল হয়েছে।

শ্যামলী। বলিস্ কি!—আমাকে না দেখেই?

স, মা। কি জানি, স্বপ্নে কেমন ক'রে তোকে দেখে ফেলেছে। দেখেই পাগল,—বলে এনে দাও

(কেরামতের প্রবেশ)

ওরে কেরামত! শুধু রূপে নয় রে! এ যে কোহিনুর! কথায়, রসিকতায়—ছুঁড়ীকে দেখ্ ঢাকা মুখখানি দেখে মুগ্ধ হয়েছে।

জলাঞ্জলি দিলে। ক্ষুদ্র বালক শত্রু মাঝে আশ্রয় ত্যাগ ক'রে এতদূর এলে, এখন যে শত্রু বেষ্টিত—তোমাকে রক্ষা কর্‌তে সব যায়।

বল। তাই। প্রাণের জন্য নয়,—ঈর্ষ্যায় নয়—শুধু ভুলিয়ার জীবন রক্ষার জন্য এই কার্য্য করেছি। বাইরে বেরিয়ে শত্রুর গতি ফিরিয়েছি। বাঁচত না—কিছুতেই বাঁচত না —ক্ষতবিক্ষত দেহ, তাই এসেছি—অসহ্য –অস্ত্রপূর্ণ—শত্রু বহদূর অগ্রসর হয়েছিল। ফিরিয়েছি দাদা—ফিরিয়েছি।

( মল্লু ও ভীলগণের প্রবেশ )

মল্লু। মহারাজ—দারুণ বিপদ!

রঘু। সে বুঝতে পেরেছি।

মল্লু। আমাদের বল বুঝতে পেরে যবনসেনা আবার ফিরেছে। আমাদের পথ রোধ করেছে।

রঘু। তোমাদের আছে ক'জন?

মল্লু। বাকী আছি আটজন। ভুলিয়া আধ-মরা—তাকে শ্যামলীর আশ্রয়ে পাঠিয়ে দিয়েছি।

রঘু। মল্লু! বিলম্ব করো না, বলদেবকে নিয়ে এই পথে যাও।

মল্লু। তোমাকে ছেড়ে যাব?

রঘু। যদি বাঁচতে চাও—এই ব্রাহ্মণকে বাঁচাতে চাও,—আর ব্রাহ্মণনন্দিনীর ধর্ম্ম রক্ষা কর্‌তে চাও, তা হ'লে আমার কথার প্রতিবাদ ক'রো না।

সকলে। তোমায় ছেড়ে যাব?

রঘু। আমার আদেশ অমান্য ক'র না।

মল্লু। আমরা কি মর্‌ব না? তাই আমাদের বেঁচে থাকতে পরামর্শ দিচ্ছ?

রঘু। গুরুর আদেশপালনই শিষ্যের কার্য্য। সকল সময় প্রাণরক্ষা কার্য্য নয়।—কি বলিস্ মল্লু!—চুপ ক'রে আছিস্ কেন, কি কর্‌'ব বল?

মল্লু। আমরা শাস্ত্র জানি না মহারাজ। আমরা তোমাকে ফেলে এক পাও নড়ব না।

( নেপথ্যে কোলাহল )

বল। আমিও না।

রঘু। এখনও আমার কথা রাখ, বিশ্বাস—এখনও তোমাদের রক্ষা করতে পারি। পালাও পালাও—এসো, এসো। জয় ত তোমাদের রক্ষা ক'রে, আমি আত্মরক্ষায় পর্য্যন্ত সক্ষম হব।

মল্লু। তা হতেই পারে না;—তাই সব, মনে পড়। বলদেব, পেছনে এসো। চালাও—চালাও। উদ্ধার পাই, একসঙ্গে পাব; মরি, একসঙ্গে ম'র্‌ব; চালাও। ( ভীলগণ কর্ত্তৃক বাণবর্ষণ। )

( নেপথ্যে—আল্লা—হো—হো )

ভীলগণ। হর হর হর হর—জয় রঘুবীর মহা-রাজের জয়। ( বাণবর্ষণ )

রঘু। তবে এক কাজ কর, নিষ্ফল প্রাণনাশ আমি দেখতে পারব না—কিছুতেই পা'র্‌ব না। এস সকলে আত্মসমর্পণ করি।

মল্লু। যো হুকুম। আর যা বল্‌বেন সব কর্‌ব—ফেলে যাব না।

রঘু। দেখ, আমরা হ'লে কোন কথা থাকত না। নিরাশ্রয় এক বৃদ্ধ ব্রাহ্মণ, আর নিরাশ্রয়া দুটি অবলা। ম'লে প্রতীকার হবে না—ধরা দিলে হ'তে পারে। এস সকলে আত্মসমর্পণ করি।

[ প্রস্থান।

মল্লু। যো হুকুম!

---

## ষষ্ঠ দৃশ্য

পতিত ভুলিয়া-পার্শ্বে শ্যামলী

শ্যামলী। বাক্য মুখে আসে নাকো আর, শতমুখে
নিষাদে মরণ। এই যদি সাধুতার
পরিণাম, তব পদে আত্মসমর্পণে—
তোমার আদিষ্ট কার্য্যে—তোমার আদিষ্ট
প্রাণে—প্রতিপদে সাধুব্রতে, এই যদি
শোণিত-নিষিক্ত পুরস্কার, যাও নিদ্রা-
কোলে মহানিদ্রা—আর জেগো না জেগো না
বিশ্বপতি। তার মত দৃষ্টির আধার।
দাও তুলে বিশ্বব্যাপী মহাসিন্ধুজলে
পীড়িতের নিশ্বাসের সমষ্টি লইয়া
রচি এক মহা প্রভঞ্জন—দাও তুলে
বিশ্বনাশী প্রলয়-তুফান। ধরা যাক
উড়াইয়া। শুধু পীড়িতের আর্ত্তনাদ,
পীড়কের হাসি খল্ খল্—রক্তবর্ণ
পূতিগন্ধ সারে—হে নাথ, যদ্যপি এই
ধরার গঠন, ভেঙে দাও, ভেঙে দাও—
এ দৃষ্টির কিছুই না দেখি প্রয়োজন।

প্রভু, স্বামী, দেবতা—কাঁদতে আদেশ দাও নি, কার্য্য করতে আদেশ দিয়েছ। কিন্তু আমি অযোগ্য! তোমার সহধর্ম্মিণী হবার অযোগ্য। চক্ষে শোণিতের ধারা ছুটছে, তোমার পাদপদ্ম দেখতে পাচ্ছি না। নীরব কেন? প্রভু! হৃদয়েশ্বর! তোমার আদেশের সঙ্গে দুর্ব্বল হৃদয়ে তোমার প্রাণ দাও। মান রক্ষা কর—তোমার চরণাশ্রিতা শিষ্যা দাসীর মান রক্ষা কর। হৃদয়ে বল দাও, আঁখি নীরস কর।

( পরীবানুর প্রবেশ )

পরী। দিদি—দিদি! আমাদের নাকি সর্ব্বনাশ হয়েছে—সব ধরা পড়েছে? এ কি!

শ্যামলী। সবাই বলদেব ভাইকে রক্ষা ক'র্‌তে ধরা দিয়েছে।

পরী। তার পর! বেঁচে আছে কি?

শ্যামলী। তাও কি সম্ভব?

পরী। যথেষ্ট শিক্ষা—অনুতাপ—শিরায় শিরায় অনল স্রোত! কেন সেই বৃদ্ধ পরমাত্মীয়ের কথা শুন্‌লেম না? কেন শিলাতল পরিত্যাগ কর্‌লুম? কেন এলুম—দুলিয়া, দুলিয়া!—পরার্থে সর্ব্বস্বত্যাগী মহাপ্রাণ!—ভাই! নরদেহে দেবতার ঐশ্বর্য্য বহন ক'রে কি ক্লান্ত হ'য়ে পড়লে? শ্যামলী, আর কেন—ছেড়ে দে।

শ্যামলী। ছি বোন! রণক্লান্ত—সুষুপ্ত মহা-যোগীর যোগভঙ্গ ক'র না। মায়াময়—তোর কথা শুনে স্থির থাকতে পার্‌বে না, এখনি ফিরে আস্‌বে। আর দুনিয়ায় ফিরিয়ে আনা কেন? এস নিজের নিজের ব্যবস্থা করি। নারীধর্ম্ম বড় ভঙ্গুর। পাপিষ্ঠের কটাক্ষে বিকৃত হয়। আর নয়, চ'লে আয়। তুই যে বড় সুন্দর—বড় মিষ্ট—বড় আদরের—বড় পিয়ারের—দেবতার পুষ্পাঞ্জলি—কিন্তু কি কর্‌ব?—ভগিনী প্রস্তুত হও, আর নয়।

পরী। সকল সময়েই ত প্রস্তুত রয়েছি দিদি!

( সখার মার প্রবেশ )

স, মা। ও বাবা, কোথায় এসে পড়্‌লুম! আর যে বাঁচি না, কোথায় যাই—কি ক'রে উদ্ধার পাই? হে হরি! রক্ষে কর, আর কর্ব্বো না—পরের মন্দ আর কর্ব্বো না। দোহাই হরি! রক্ষে কর—বাঘের মুখে দিয়ো না—পথ দেখিয়ে দাও।

শ্যামলী। কে তুই?

স, মা। কে বাবা, কোথা বাবা!

শ্যামলী। এগিয়ে আয়।

স, মা। যাঁ্যা তুমি?—( উপবেশন ) যাঁ্যা তুমি?—মা, আমায় মেরে ফেল, কিন্তু মা, আগে আমায় একটু জল দাও—বড় পিপাসা—জল, জল।

শ্যামলী। ভয় নেই, বোস, জল আনি। ভগিনী! অতিথি পরম শত্রু হ'লেও দেবতা। বহু ভীল ভাই প্রাণ দিয়েছে, তাদের মৃতদেহ স্পর্শে আমি অপবিত্র, আমি স্নান ক'রে কিছু ফল সংগ্রহ ক'রে আনি। তুমি আপাততঃ ঘরে যাও, কিছু ফল থাকে ত এনে ওকে একটু জল দাও, জীবন রক্ষা কর।

[ উভয়ের প্রস্থান।

স, মা। য্যা মার্‌লে না? জল আন্‌তে গেল, ফল আন্‌তে গেল। আমায় খাওয়াবে—বাঁচাবে? আর আমি এদেরই সর্ব্বনাশ করেছি। বজ্র! আর কেন? মাথায় পড়, এ পাপিষ্ঠা পিশাচী শয়তানীকে চূর্ণ কর। ভগবান্! দেবতা সন্তানকে গর্ভে দিয়েছিলে, কিন্তু মাকে রাক্ষসী ক'রেছিলে কেন দয়াময়? মেরে ফেল—নরকে দাও—আর নয়—বড় জ্বালা! জ্বালায় জ্বালা নিবোও—নরকে দাও—নরকে দাও।

( কেরামতের প্রবেশ )

কেরা। এই যে, এই যে বিবি এখানে মেযাজ পড়ছে। তাই ত বলি, মতলব না থাকলে কি বিবিজান বনে ঢোকে?

স, মা। সর্ব্বনাশ হ'ল—গেল! এখনি জল আন্‌বে—সর্ব্বনাশ হ'ল। দূর হ, চ'লে যা, এখানে কিছু নেই, চ'লে যা।

কেরা। কেন, তুমি ত আছ বিবি। তুমি থাক্‌লেই সব রইল।

স, মা। চ'লে যা—এখনো বল্‌ছি চ'লে যা। নইলে মর্‌বি।

কেরা। আর মার্‌বে কে বিবি? রঘুবীর ধরা পড়েছে, ওই একটা থা'ল হ'য়ে প'ড়ে আছে। মার্‌তে এখন তুমি। তা বিবি, আমি যে তোমার আসাসোটা। আমাকে কাঁধে নিয়ে তুমি জাঁহাপেনার মতন ছুপোছুপি লাফালাফি কর্‌বে। এখন এ বৃদ্ধবয়সে আমাকে মেরে কি কর্‌বে বিবি?

স, মা। তবে রে সয়তান! আমিই তোকে মেরে ফেল্‌ব।

কেরা। না বাবা! তা হ'লে ত সয়া হ'ল না। বেটী এমন করে কেন? বেটীর মতলবটা কি বুঝে নি! [প্রস্থান।

(পরীবাবুর প্রবেশ)

স, মা। এস না, পালাও—পালাও। সয়তান—পালাও।

(কেরামতের অগ্রগমন)

কেরা। হাঃ! আর পালাতে হবে কেন? এই যে আমি ঠিক আছি সাঙ্গাৎ! গোলামের ওপর হুকুম?

পরী। গাত্র স্পর্শ ক'র না—আমি আপনিই যাচ্ছি।

কেরা। (নেপথ্যাভিমুখে) ওরে জল্‌দি—জল্‌দি। তঞ্জাম—তঞ্জাম।

পরী। ক্ষণেক অপেক্ষা কর—আগে পিপাসার্ত্তাকে জল দিই।

কেরা। সে আমি দিচ্ছি।

পরী। এইও সয়তান! ছুঁস্‌নি! দাও বাছা জল। এ জলে পিপাসাও যাবে, স্ফূর্ত্তিও হবে, বসে থাক—সংবাদ দিও। (স্বগত) আমি যাই তা হ'লে ভগিনী আমার রক্ষা পাবে; নইলে দু'জনেই যাব। কি করি—যাই—ঈশ্বর নিয়ে যাচ্ছেন—উপায় নেই। নে—চল।

[পরীবাবু ও কেরামতের প্রস্থান।

স, মা। হা ভগবান্! কি কর্‌লুম—ম'রেও মারলুম—কি কর্‌লুম? ওগো কে আছ, রক্ষে কর—রক্ষে কর।

(শালপত্র হস্তে শ্যামলীর প্রবেশ)

শ্যামলী। কি হ'ল? কি হ'ল?

স, মা। ওমা, সর্ব্বনাশ করেছি—মা অতিথি হ'য়ে তোদের সর্ব্বনাশ করেছি। সঙ্গে সঙ্গে নবাবের লোক ছিল—তা জানতুম্ না মা! তারা এসে পরীবাবুকে ধ'রে নিয়ে গেছে।

শ্যামলী। সে কি?—কখন, কোন্ পথে?

স, মা। এই পথে; এখনি গেছে, কিন্তু মা! তুমি যে মেয়ে—তারা যে অনেক! কি ক'রে রক্ষা করবে মা?

শ্যামলী। (ফুলিয়ার অস্ত্র হইতে অস্ত্রাদি গ্রহণ) দেখ্‌, সবার মা! আমি চল্লুম। স্বামী যদি আমার বেঁচে থাকে, তা হ'লে রক্ষা করিস—আর যদি না থাকে, তা হ'লে সৎকার করিস্। ওই জল জল রাখলুম, আগে আত্মরক্ষা কর্। আর আমি দাঁড়াতে পারি না—চল্লুম।

(ফুলিয়াকে প্রণাম ও পদধূলি গ্রহণ)

স, মা। কি ক'রে কি হবে মা?

শ্যামলী। ভয় কি?—আমি ওই মহাপুরুষের স্ত্রী। দেখিস্ মা, ওই সোণার দেহ যেন শৃগালের ভক্ষ্য না হয়।

[প্রস্থান।

স, মা। (ফুলিয়ার মুখে জল সেচন) ও বাবা! ঘুমিয়ে থাক যদি—জাগ, বেঁচে থাক যদি—ওঠ। এ যে মরবার সময় নয় বাবা!

ফুলিয়া। আমি কোথায়?

স, মা। ও বাবা! জেগেছ বাবা! তা হ'লে ওঠ—চেয়ে দেখ—তোমার সব গেছে!

ফুলিয়া। সে কি? রঘু মহারাজ?

স, মা। সব গেছে, সব গেছে।

ফুলিয়া। শ্যামলী? পরীবাবু?

স, মা। পরীবাবুকে ধ'রে এই নিয়ে গেল। শ্যামলী পাগলিনীর মত ছুটেছে। তাই বলছি ওঠ বাবা আমার—ওঠ!

ফুলিয়া। আমায় ধর।

স, মা। যাও—যাও।

---

## সপ্তম দৃশ্য

কক্ষ।

জাফর ও পরীবাবু।

জাফর। তোমার জন্যই আমার এত আকিঞ্চন। তুমি রাজ্যেশ্বরী—আমি গোলাম। এই তোমার জন্য সযত্ন-রক্ষিত সিংহাসন। করুণা ক'রে, এই সিংহাসনে আরোহণ ক'রে তার শোভা বর্দ্ধন কর—আর গোলামকে দয়া ক'রে সিংহাসনের তলে, তোমার চরণপ্রান্তে একটু স্থান দাও। আমি ঐ মুখের শোভা দেখে জীবন সার্থক করি।

পরী। যদি নিজের মঙ্গল চাও জাফর, তা হ'লে তোমার প্রভু-কন্যার দিকে দৃষ্টিনিক্ষেপ ক'র না।

জাফর। সে কি সুন্দরি! তোমার ওই চাঁদ মুখখানি প্রাণভরে দেখব ব'লেই না আমি এই অমানুষিক চেষ্টায় গুজরাটকে হস্তগত করেছি। এরূপ নিষ্ঠুর আদেশ কেন প্রাণেশ্বরি?

পরী। এখনও বলছি জাফর! নিবৃত্ত হও। আমার দেবতা সহায়। যদি অঙ্গ স্পর্শ কর, এখনি সেই হস্ত শতধা বিচ্ছিন্ন হবে—মস্তক চূর্ণ হবে—নিবৃত্ত হও।

জাফর। ওঃ! তোমার দেবতা সহায়!—ভাল, তোমার সেই দেবতার সম্মুখে—তাকে সাক্ষী রেখে যদি তোমাকে আপনার ক'রে নিই, তা হ'লে ত তোমার কোন আপত্তি থাকবে না?—কৈ হায়?

( প্রহরীর প্রবেশ )

রঘুবীরকে নিয়ে এস।

[ প্রহরীর প্রস্থান।

পরী। রঘুবীর বেঁচে আছে?

জাফর। আছে বই কি—তোমার গোলামের সঙ্গে সুখসম্মিলন দেখবার আশায় বেঁচে আছে (হাস্য)। নবাবনন্দিনী! তোমার দেবতা এখন আমার কাছে জীবন ভিখারী। যে তোমার শক্তিমান্ পিতার হস্ত থেকে গুজরাট ছিনিয়ে নিয়েছে, তার কাছে রঘুবীর!—তাই কি না তুমি মুসলমানী হ'য়ে একটা নগণ্য দস্যুতা-ব্যবসায়ী কাফেরের শরণাপন্ন হয়েছিলে! আমি শত্রুই হই—তোমার চক্ষুঃশূলই হই, তবু মুসলমান। আমার আশ্রয়ে আসাই তোমার কর্ত্তব্য ছিল। একটা অতি তুচ্ছ কাফেরের কৃপাভিখারিণী হওয়া—নবাব-নন্দিনীর যোগ্য হয় নাই! তার চেয়ে আমার অঙ্কশায়িনী হওয়াই সহস্রগুণে তোমার শ্রেয়স্কর ছিল। এখনও বলছি—কৃপাভিক্ষাদানে গোলামকে চরিতার্থ কর।

পরী। ভগবান্! আর যে আমি চ'খে কাণে কিছু দেখতে শুনতে পাচ্ছি না। ক্রমে যে আমার জ্ঞান বিলুপ্ত হ'য়ে আসছে। মান রাখ দয়াময়! অভাগিনী প্রাণের যাতনায় তোমার চরণে আশ্রয় নিয়েছে—পায়ে ঠেল না, দোহাই দীনবন্ধু!—নারীর ধর্ম্ম রক্ষা কর।

( শৃঙ্খলাবদ্ধ রঘুবীরের প্রবেশ )

রঘু। এ কি?

পরী। দাদা! দুরাত্মারা ছল ক'রে অতিথি সেজে ভগিনীর চক্ষে ধূলি দিয়ে আমায় ধ'রে এনেছে।

রঘু। কি করলে জাফর! লোকের আতিথ্য-ধর্ম্মে ব্যাঘাত দিলে! তোমার পৈশাচিক আচরণে দুনিয়ায় আর যে কেউ অতিথিসৎকার করতে সাহস করবে না। মুসলমান পুরুষকেও অতিথি প্রাপ্ত হ'লে দেবজ্ঞানে তার অর্চ্চনা করে। তুমি সেই মহাধর্ম্মে আঘাত ক'রে কাফেরের কার্য্য করলে।

জাফর। যাক্—তার উত্তর পরে দেব। এখন তোমায় আনিয়েছি কেন শোন। নবাবনন্দিনী তোমাকে সাক্ষী রেখে আমায় আত্মদান করতে চান। বিষম আবদার—কি করি,—এই আবদার তোমার সম্মুখেই রাখা কর্ত্তব্য বোধে, তোমাকে এখানে আনিয়েছি।

রঘু। হস্তপদ বদ্ধ দেখে, আমার উপর এই অত্যাচার করতে চাও? তবে শুন জাফর, আমার শক্তির পরিচয় তুমি কিছুই জান না, তোমার কাপুরুষ সৈন্য আমাকে এখানে এ অবস্থায় ধ'রে আনে নি। কতকগুলি সহচরের মহামূল্য জীবন রক্ষার জন্য আমি বিনা বাধায় আত্মসমর্পণ করেছি। আমার সম্মুখে তোমার প্রভু-কন্যার উপর অত্যাচার ক'র না—মহানর্থ হবে। উপরে দেবতা আছে—ধর্ম্ম আছে।

জাফর। দেখা যা'ক, কতটা কি হয়!

রঘু। জাফর! নিবৃত্ত হও।

জাফর। আর কেন প্রাণেশ্বরি! মুখ তুলে চাও, তোমার আশা, ভরসা, এই ত এক রঘুবীর! তবন আর অবাধ্যতার ফল কি? দাও—এস—এগিয়ে এস, হৃদয়-সিংহাসন উন্মুক্ত—শূন্য—ব'সে স্থান পূর্ণ কর।

রঘু। নিবৃত্ত হ' পিশাচ—নিবৃত্ত হ'।

পরী। রক্ষা কর মঙ্গলনিধান!
রক্ষা কর দুর্ব্বল-সহায়!
সতীর সতীত্বহিয়া—রক্ষা কর
কে আছ কোথায়।

রঘু। আর নয়! ঢের সহ,—ঢের সহ প্রাণে।
আজীবন সত্যপথ করিয়া আশ্রয়,

দেখিতে কি হ'ল এই দৃপ্ত অন্তর ?
শক্তি দাও দেব মহেশ্বর। মহাবজ্র বিচূর্ণিয়া
তীব্র স্রোতে অনল ঢালিয়া—শক্তি দাও
শরীরে আমার। রমণীর সংযম
ধন—সতীধর্ম সংরক্ষণ—শক্তি দাও
বিঘনাশী দেব গজানন। শক্তি দাও—
শক্তি দাও—শক্তিস্বরূপিণি! ( সুখদ অন্ত )

( শ্যামলীর প্রবেশ )

শ্যামলী। কেবা যাচে শক্তির আশ্রয়—নাহি ভয়—
শক্তির সেবিকা আমি। সতীকুলরাণী
অক্ষয় ভাণ্ডার মোরে করেছে অর্পণ।
ত্রিভুবন কেঁপে যাবে, পর্ব্বত ভাঙিবে,
খণ্ড খণ্ড হবে বজ্র, পালাবে পবন।
কই কোথা—কোথা সে পিশাচ ?
( আকবরের পলায়ন )

রঘু। আর নয়
মোর—কার্য্যোদ্ধার—বিলম্বে বিফল হবে।
সত্ত্বের আধার—সর্ব্বশক্তিসার—তুমি
নারী ব'রে রূপিণী—চণ্ডমুণ্ড-বিঘাতিনী
নৃমুণ্ডমালিনী! যজ্ঞাস্ত্রে ত নাহি প্রয়োজন,
আয়োজন সুসম্পন্ন এবে, চ'লে এস।
এস শরীবধূ!
[ দুই হস্তে দুই জনকে লইয়া প্রস্থান।

---

# পঞ্চম অঙ্ক

## প্রথম দৃশ্য

জঙ্গল।

শ্যামলা, রঘুবীর ও শরীবধূ।

রঘু। ( উভয়ের হস্ত ধরিয়া )
আজীবন সার দিনু জীবন-প্রান্তরে,
প্রখর অস্ত্রের দিয়ে করিনু কর্ষণ,
ফললাভ কি হ'ল আমার ? অঙ্কুরের
আবরণে, কোন্ স্থানে লুক্কায়িত ছিল
বিষবীজ, সহসা ফুটিয়া গেল। সেই
ধরিয়া অঙ্কুর—তারে সেচু বিনাশিতে,
দেখিতে দেখিতে বৃক্ষ অগ্রসরী হ'ল।
দিগন্তে ঢাকিল বৃক্ষ বাহুর প্রসার।
আমার আশার ছবি—আমার সুখের রবি,
আমার অতীত, ভবিষ্যৎ,
ঘন পত্র সন্নিবেশে—জলদের মত বুঝি
করিল যে আচ্ছাদন!
শাখে শাখে, গুচ্ছে গুচ্ছে, ফলেছে যাতনা।
স্কন্ধে স্কন্ধে মাটী আঁকাড়িয়া,—
শতমুখে বিদীর্ণ হইয়া,—
সহস্র সহস্র মুখে ছুটায়েছে আশা-প্রস্রবণ!
বড়ই তৃষিত আমি,
প্রতি লোমকূপে জলে মরি পিপাসায়!
হায়!
দৃষ্টি বদ্ধ, গতি রুদ্ধ, হতাশ, অস্থির—
এখন ত মিটিল না কামনা আমার ?
কোথা প্রভু!
কোথা তব সোনার সংসার ?
কোথা তুই ভুলিয়া আমারে ?
প্রকৃতিস্থ আবেগ অনল—কোথা মনু ?
কোথা ভীল ভাই ?
কোথা কোন্ কন্দরে ফিরদৌ দারা ?
কোথা তুই শরীবধূ দুহিতিনী—
ভীষণ রাক্ষসী মায়া ?
কোন্ অন্ধকারে উদ্ধ'মত্ত ছুটিয়া উঠিয়া,
কোন্ দূর অন্ধকারে মিলাতে ছুটিল ?

শ্যামলী। কি বিপদ্! সারা পথ এমন ক'রে—হাত ধ'রে—পথ চলি কি ক'রে ? বাপ্, বহুদূর এসেছি,—অরণ্যের বুকে প্রবেশ করেছি। আর কেন—ছেড়ে দে।

রঘু। ছাড়্‌ব ?

শ্যামলী। ছাড়্‌বি না ত কি, চোরের মতন হাতকড়ি দিয়ে না ত নিতে দিতে সারা পথটা আসবি ?

রঘু। ছাড়ব ? কোথায় ছাড়্‌ব ? স্থান কই ? আছে কে ? না—আর সাহস হয় না। ব্রাহ্মণের মত আর, বুঝতে না পেরে হাত পেতে নিয়েছিনুম, বুঝতে না পেরে হাতছাড়া করেছিনুম, হারিয়েছিনুম! ছাড়্‌ব না শ্যামলী—আমার আর কেউ নেই।

শ্যামলী। না থাকে—নেই নেই। তুই ত আছিস্ ? তা হ'লে তুই বা আমাদের আঁকড়ে, হাতে পায়ে শৃঙ্খল জড়া'বি কেন ? আমাদের ছেড়ে দে। আমরা নিজে অ স্বরক্ষা করি।

রঘু। আবার সে আত্মরক্ষা কথা!
বন হ'তে মৃত্যুমুখী সে কালনাগিনী,
ধ'রে এনে ঘরে দিয়ে স্থান,
সাধ ক'রে—ভ্রাতৃশিরে লইলি দংশন।
আত্মরক্ষা কথা আর কি হেতু ভগিনী?
জীবনের সঙ্গী মোর
সবাই রহিল কারাগারে,
কিন্তু বোন্ আমি কোথা?
তারা সব মৃত্যু প্রতীক্ষায়
ব'সে আছে বদ্ধ পদ-করে-
আমি কেন এ মুক্ত প্রান্তরে?
লোহার ভবন আমি স্বহস্তে রচিনু,
আশে পাশে বজ্র দিয়ে স্বহস্তে বেড়িনু
রবিরশ্মি এলো গেল ফিরে।
এমন কঠিন ঘর,
কে ভাঙ্গিল দানবী শ্যামলী?
শ্যামলী। কে ভাঙ্গিল? তুই নিজে।
আমি কি ভেঙ্গেছি?
নীচ-ঘরে জনমিয়া,
দুই দিন দ্বিজ-সহবাসে,
দুই দিন দুটো শাস্ত্র-বচন শুনিয়া
একেবারে অহঙ্কারে,
ধরাখানা সরা দেখেছিলি!
আপনারে বিশ্বকর্মা মনে ক'রে স্থির,
নদীর তরঙ্গভরা বালির বাঁধের পরে,
সাধ ক'রে অভ্রভেদী অট্টালিকা করিলি রচন—
তার যাহা পরিণাম, তাই ঘটিয়াছে;
একটি বন্যায় তার,
ইট, কাঠ, ভিত্তি, স্থান—চিহ্ন সমুদায়
একেবারে আঁধারে ডুবেছে।
ধর, দেখি অস্ত্র করে,
হ' দেখি ভীলের সন্তান।
প্রকাণ্ড সাগর সেচি প্রতিজ্ঞা লইয়া,
নরকের তমোভেদী দস্যুর দর্শনে,
খোঁজ, দেখি কে আছে কোথায়।
ধরণীর মেরুচ্ছেদী তীক্ষ্ণ ছুরিকায়,
খোঁজ, দেখি আফরের—দেবলের উদর-গহ্বর,
এখনি আবার সব আসিবে ফিরিয়া।
শাস্ত্রবাক্যে শুধু হয় দেবতা-তর্পণ,
মানুষের কার্য্য কিন্তু দুরে দুরে সরে।
আমি কি ভেঙ্গেছি? কে ভেঙ্গেছে ভীলরাজ?

পরী। (স্বগত) ঈশ্বর! মরণ দাও,
দাও প্রভু—আর কেন
যন্ত্রণা বিষম? বল কত সহি আর?
শ্যামলী। বিপন্ন সবার গুরু—দিয়াছিলি দিভ্য
শিক্ষা মোরে,
তাই আমি পিশাচীরে ঘরে এনেছিনু।
দেখি, লোল-জিহ্বা মৃত্যু তার পাছু ঘুরিতেছে,
তাই আমি গুরু জ্ঞানে,
তাহারে দিয়েছি স্থান।
এতে যদি সব যায় তোর—যাক্—
উপায় নাহিক রঘুবীর!
এতে যদি ভ্রাতৃত্ব-কুসুম যায় রে ছিঁড়িয়া—
যাক্—সম্পর্ক চাহি না বর্ব্বরে।
পরী। কেন ভাই আমারে রাখিলে!
কেন ভাই শেফালিকা বাঁধিতে অকালে,
সোনার সহস্রদল,
তরঙ্গিত সিন্ধুজলে দিলে বিসর্জ্জন?
ভাই! মোরে ছেড়ে দাও,
এখনও সময় আছে,
রক্ষা কর আত্মীয় তোমার।
আমি ফিরে যাই।
শান্তিময় যে শিলার তলে,
মৃত্যু মোরে সাদরে তুলিতেছিল কোলে,
আবার সেখানে ফিরে যাই,
দাও ভাই অনুমতি।
রঘু। সে কি! আমি তোমারে ছাড়িব?
তুমি ধর্ম্ম, তুমি কর্ম্ম, তুমি আত্মদার—
তোমারে ছাড়িব? সহস্র আত্মীয়-প্রাণে
তুলাদণ্ডে তোমার তুলনা।
ভীলধর্ম্ম জান না—জান না বালা!
উপরে বৈকুণ্ঠ প্রলোভন,
নিম্নে ক্ষুদ্র নগণ্য জীবন,
সে যদি আশ্রয় চায়,
আপনি শ্রীহরির বাণী,
তারে ত্যজি অম্লান বদনে।
ধর্—ফের ধর্ শ্যামলী আমার।
এ অমূল্য রত্নভার আবার দিলাম তোর করে।
শেষ চেষ্টা—শেষ চেষ্টা এ বার আমার।
শ্যামলী। সেই সঙ্গে দাও অনুমতি—
যদি হয় প্রয়োজন, যদি দেখি অক্ষম রক্ষায়,
মৃত্যুমুখে দিব আমি প্রাণের পরীরে।

নহে তব করে ভক্ত ধন,
তুমি ল'য়ে যাও রঘুবীর।

রঘু। হিতাহিত জ্ঞান যার ধর্ম্ম মর্ম্ম স্থানে যায়,
আমি আর কি বলিব তারে?
কার্য্যক্ষেত্রে কর্ম্মের সাধনে,
ভাল নিজে যা বুঝিবে বোন্,
সতীত্ব অমূল্য নিধি করিতে রক্ষণ,
যে কার্য্য করিতে চায় প্রাণ,
তাই কর,—সে কার্য্য আমার।

( সখারামের প্রবেশ )

সখারাম, ভাই! আমার সর্ব্বস্ব গেছে।

সখা। দেখি, মিছে কথা কও কেন বাপধন যম! এই যে—এই যে দুটি হজমীগুলি এখনও বর্ত্তমান। ও দুটিকে পাশে দাও, গোটা দুই ঢেকুর উঠে, একেবারে সব হজম হ'য়ে যাবে এখন।

রঘু। না সখারাম, আর নয়। আমার সোনার স্বপ্ন ভেঙ্গে গেছে, কি এক ছায়ার স্পর্শ লেগে, মরীচিকার মৃদু হিল্লোলকম্পিত সোনার কমলের আঘ্রাণ-আকাঙ্ক্ষায় কেবল আমি ঘুরে মরেছি, আর ঘুরব না সখারাম!

সখা। সত্যি!

রঘু। এই শেষ বার, তার পর যা গতি আমার। যদি মরণে জীবনের ঔষধ না পাই, মরণে দেব রে বিসর্জ্জন। এই শেষ—এই শেষ চেষ্টা। যাও ভাই সখারাম, নিঃস্বার্থ পরোপকারী যোগী—মত্ততার আবরণে পূর্ণ জ্ঞান—তুমিই এই দৈত্যের যোগ্যপাত্র। দয়া ক'রে ভাই আমায় রক্ষা কর। একবার আকবের কাছে যাও।

সখা। অত ভণিতা কেন বাপধন যম! আমাকে ভক্ষণের পূর্ব্বে কি একটু লবণাক্ত ক'রে নিচ্ছ?

রঘু। তোমায় ভক্ষণ!—শ্যামলী! একটা পাতা কুড়িয়ে আন ত। ( শ্যামলীর তথাকরণ ) ( দন্তে রঘুবীরের স্বীয় অঙ্গুলীচ্ছেদ ও পত্রে লিখন ) এই নাও লিখে দিলুম। এই নিয়ে আকবের কাছে যাও—আগে দেখিয়ে তবে কথা ক'ও।

সখা। ( পাঠ করিয়া ) আমার মৃত্যুতে আকবের মৃত্যু! তুমি কি পাগল হ'লে নাকি? এ কি লিখেছ?

রঘু। শুধু আকবের মৃত্যু! তোমার জীবন নাশে যে মরাধম সহায়তা করবে, তারও পর্য্যন্ত মৃত্যু জেনো রেখ সখারাম! তাই কেন, হত্যার ইচ্ছায় তোমার অঙ্গ স্পর্শ ক'রে যদি কেহ হত্যায় অকৃতকার্য্য হয়, তারও রঘুবীরের হাতে নিষ্পীড়ন—বিষম লাঞ্ছনা!

সখা। তা হ'লে বাপ ধর্ম্মরাজ! আমাকেই কি বেছে বেছে লোকের নিয়ত ক'রে তুল্লে? বেশ, এখন কি কর্তে হবে? যাম্‌দো মিঞাকে কি বল্‌তে হবে?

রঘু। তুমি আকবের কাছে গিয়ে, বলবেন, ছলিয়া, ও আর আর ভীল ভাইদের প্রাণ ভিক্ষা কর।

সখা। ভিক্ষা! দোহাই ধর্ম্মরাজ! ওইটি পারব না। ও ভিক্ষে আমার কুষ্ঠীতে লেখে নি।

রঘু। বেশ আদেশ,—নবাবকে আদেশ ক'র।

সখা। যদি না শোনে?

রঘু। না শোনে, ভীল-হস্তে আছে তার প্রাণ। এ আমার প্রতিজ্ঞা।

শ্যামলী। যাও সখারাম!
নির্ভয়ে চলিয়া যাও।
শত্রুর বুকের পরে,—
আলোকে আঁধারে, নিরস্ত্র উলঙ্গ-বক্ষে
নির্ভয়ে চলিয়া যাও।
বিধি যার পথরোধ করে,
দিও তারে শুনাইয়া ভীলের কঠিন পণ—
অঙ্গে তব আছে আবরণ।
হিমাচল টলে,
তবু ভীল নাহি টলে প্রতিজ্ঞায়।
জয় জয় ত্র্যম্বক—
সৃষ্টির সংহাররূপী দেব মহেশ্বর!
এতদিন পরে ভীল ফিরে এসেছে স্বস্থানে।
থাকুক সে সভ্যতার সনে,
হোক জ্ঞানী শত শত জ্ঞানে,
হেন সভ্যতার সম্পূর্ণ বিকাশে
আছে যে আশ্রিত ভীল-প্রাণ।
হিমালয় টলে, তবু ভীল নাহি টলে প্রতিজ্ঞায়।
( স্বগতঃ ) তাই—তাই, দারুণ যাতনা।
শূন্য চক্ষে চাহি চারিধার—
তাই যে, আলোক ভিক্ষা করি।

রঘু। ভাল যাও, বনপ্রান্তে আছে লোকালয়।
আছে সাধু গৃহস্থ তথায়।
আতিথ্য-গ্রহণে, তার ঘরে কর অবস্থান।

বিলম্ব ক'র না, এখনি ফুটিবে রবি।
তোদের লইয়া, আর না আবদ্ধ আমি হইব
শ্যামলী!

যাব আমি পিতার সন্ধানে।
চিরসুখী দ্বিজ সদাশয়,
শোকে তাপে শূন্য জ্ঞান,
গৃহশূন্য—পথের পথিক।
তারে আগে আনিব ধরিয়া!

শ্যামলী। কতদিন অপেক্ষায় রব?

রঘু। সাত দিন; এই সাত দিন রহ সঙ্গোপনে।
তার পর এসে লব ভার।
যদ্যপি সপ্তাহমধ্যে না দেখ ফিরতে মোরে,—
তুমি আছ, আর আছে এ তোমার ভার।

( পরীবাণুকে শ্যামলীর হস্তে দেওন )

ঊর্দ্ধে আছে অনন্ত নীলিমাকাশ,
পদতলে অনন্ত ধরণী;
যেও বোন, সে সুন্দর গৃহমাঝে।
গৃহস্বামী সেথা ভগবান্,
অবলার মহাবলদাতা।
এস এস ভাই সখারাম!
নারায়ণ! চান আমি—
পদ্মপত্রে ভাসে মোর জ্ঞান।
না সহে সমীর ভর—
কোমল পরশে ত্রাসে কাঁপে থরথর।
বিষম পরীক্ষা কেন প্রভু!
একি মোর সমস্যা বিষম!
অন্ধকার—অন্ধকার—চারিধার—
আর ত মঙ্গল আমি দেখিতে না পাই।
কোন্ পথে যাই? ছিল যারা জীবনের আলো,
তারাই নিবায়ে গেছে বাতী।
আশাদীপ নির্ব্বাপিত,
অন্ধকার-কবলিত জীবনের অতি দীর্ঘ পথ—
কণ্টকিত, জটিল, বন্ধুর।
এ হেন আঁধারে, পলে পলে ক্ষণপ্রভা সরে,
আমারে করিতে আকর্ষণ,
বিজলীর মহা প্রলোভন! ( ছুরিকা বাহির )
একমাত্র আশাডোর, এইটি নির্ভর মোর!
এই ডোর ধরি, যাব কি শ্রীহরি!
ঘাতকের অস্ত্রে নিধি করিব সন্ধান?

[ রঘুবীর ও সখারামের প্রস্থান।

শ্যামলী। কি বলিস্ বোন্? আর কেন পরের অনুগ্রহভিখারিণী হ'য়ে থাক্‌ব?

পরী। তাই ত, স্বাধীনতা পেলুম, আবার এর দোর, তার দোর কেন?

শ্যামলী। এই ঘর—যে ঘর তাই আমাদের দেখিয়ে দিয়েছে, আজ হ'তে এই ধরণী আমাদের আবাসস্থান।

পরী। আর ওই উপরে আমাদের গৃহস্বামী। এস ভাই, ওই গৃহস্বামীকে সঙ্গে রেখে দিন কতক মনের সুখে বেড়াই। স্বর্গে বরুক থাক্‌তে, পৃথিবীতে আর কারও গলগ্রহ হব না।

শ্যামলী। তা হ'লে আয় বোন্! হাত ধরাধরি ক'রে, ভ্রাতৃদত্ত এই নূতন গৃহে মহানন্দে দুজনে প্রবেশ করি!

( পরীবাণু ও শ্যামলীর গীত। )

যাই চ'লে যাই
বুঝেছি এখানে বিরাম নাই।
তুষ জলদ মন্দিরে আকুলি বিজলী সকরে
ডাকে আয়, চ'লে আয় ভাই।
ধ'রে করে করে, আয় ত্বরা ক'রে,
বিরাম লভিতে চলিয়া যাই।
ছেলে দেবে তারা, সোহাগের ধারা,
মরুতে মরিতে নাহি রে চাই।

---

## দ্বিতীয় দৃশ্য

কক্ষ।

জাফর ও দেবল।

জাফর। এখন কর্ত্তব্য কি?

দেবল। যতক্ষণ না রঘুবীর ধরা পড়ে—

জাফর। চুপরও কাপুরুষ! তুমিই আমার অগ্রগমনের বাধা। আবার ধরা পড়ে কি? ধরা ত পড়ল। শুন্‌লে না—সেনাপতি কি ক'রে এল? রাজা নিষ্কণ্টক।

দেবল। সে সম্মুখ সংগ্রাম—এ গুপ্তহত্যা।

জাফর। দ্বারে দ্বারে ভীষণ অস্ত্রধারী প্রহরী—দুর্ভেদ্য দুর্গ,—উপরে, নীচে, দেওয়ালে, ঘরে,—

সর্ব্বত্রই তারা দিন রাত পাহারা দিচ্ছে, এখনও হত্যার ভয়! এখনও বল—কি করি? সঙ্গী ছিল, তাই তার সাহস ছিল, বল ছিল, এখন সে একা। আমার শক্তির তুলনায় কীটাণুকীট, তখন আবার ভয়?

দেবল। জনাবের অভিপ্রায় কি?

জাফর। তার সঙ্গীগুলোকে হত্যা ক'রে আগে নিশ্চিন্ত হই।

দেবল। কিন্তু আগে নিশ্চিন্ত না হ'য়ে সখারামকে মারবেন না।

জাফর। (স্বগত) তা' হ'লে এক কাজ করি, সখার মাকে দিয়েই তার হত্যাকার্য্য সাধন করি। (প্রকাশ্যে) দেখ দেবল, প্রতিনিবৃত্ত হওয়া এখন অসম্ভব! স্বকার্য্য সাধন ক'রেই যে ভীল আমাদের হত্যার চেষ্টা ক'র্‌বে না, তাই বা কে বল্‌লে?

(কেরামত ও সখার মার প্রবেশ)

কেরা। জাঁহাপনা! বিবি এসেছে।

[প্রস্থান।

জাফর। সখার মা! আজ আমার একটি মহা-শত্রুকে তোমার নিপাত কর্‌তে হচ্ছে।

স, মা। আমি বুঝেছি—সে শত্রু কে! আমি অবলা—কেমন ক'রে পার্‌ব জাঁহাপনা! সে রঘুবীর!

জাফর। রঘুবীর নয় বিবি! সে আমার বন্ধু, সে আমাকে জল থেকে তুলে বাঁচিয়েছে।

স, মা। তা হ'লে সেই ব্রাহ্মণ। হিন্দুর মেয়ে—ব্রহ্মহত্যা কেমন ক'রে কর্‌ব?

জাফর। ব্রাহ্মণ নয় বিবি, সে বৃদ্ধ অশক্ত—সে আমার কি কর্‌বে?

স, মা। তবে কে?

জাফর। তোর ছেলে।

স, মা। হাঁ্যা!—আমার ছেলে?

(কাঁদিতে কাঁদিতে ভূতলে পতন)

জাফর। পড়লে চল্‌বে না, উঠতে হবে, এ কাজ তোমাকেই কর্‌তে হবে! মহা পুরস্কার, অবাধ্য সন্তান—তাকে রেখে ফল কি? মাও —ঠ!—মহা পুরস্কার।

স, মা। আমি যে মা জাঁহাপনা!

জাফর। সে ত সুখেরই কথা! মায়ের হাতের বিষ, সন্তান সুখে মর্‌বে। মরণের জ্বালা টের পাবে না।

স, মা। দেখ—দাও।

জাফর। অপেক্ষা কর।

[সখার মার প্রস্থান।

(সখারামের প্রবেশ)

সখা। আর দেরী কর্‌ছ কেন মিঞা। সময় যে উত্তীর্ণ হয়। শেষে ছেড়েও দেবে, অথচ প্রাণেও মারবে। সে বেটা ভীল—ছোট লোক—কথার খেলাপ হ'লে একেবারে অগ্নিশর্ম্মা। কিছু শুন্‌বে না, কোন কথা বুঝ্‌বে না। দেরী ক'র না—যা হ'ক একটা কর।

জাফর। হাঁ সখারাম! রঘুবীর কেমন ক'রে আমার ঘরে ঢুকেছিল বল্‌তে পারিস্?

সখা। আমাকে কি এমনিই বোকা পেলে মামদো মিঞা? রঘুবীর একা আর তোমার হাজার হাজার সৈন্য। অস্ত্র ধ'রে সজেই রয়েছে পাঁচ সাত বেটা। তোমাকে রঘুবীরের আসবার কৌশলটা ব'লে দিয়ে, তাকে কাহিল ক'রে দিই—কেমন? তা হ'চ্ছে না মামদো মিঞা। আমি তোমাকে সুখে রাজত্ব কর্‌তে দিচ্ছি না। বেটা ভীলের মনে মনে সঙ্কল্প যে নরহত্যা কর্‌বে না। তাতেই তোমরা আজও বেঁচে আছ। কিন্তু বেটা ভগবানের পাকে চক্রে আমার কাছে ধরা প'ড়ে গেছে, হঠাৎ প্রতিজ্ঞা ক'রে বসেছে, যে সখারামকে হত্যা কর্‌বে, যেমন ক'রে পারে সে হত্যার প্রতিশোধ নেবে ভীলের প্রতিজ্ঞা অটল। বেটাতে একটু দেবতার অংশ আছে কিনা! কিন্তু হ'লে কি হবে। ও বেটা কাতুর, আমি মাছ; ও বেটা পাক্ষিণ, আমি মাও; ও বেটা অংশ, আর আমি পূর্ণ। দশ অবতারের বুদ্ধি, এই সখার মা'র নন্দনের মস্তিষ্কে বিরাজমান। আমিও প্রতিজ্ঞা কর্‌ছি—রঘুবীরকে দিয়ে তোমাদের দফা রফা করাব। শুতে, বস্‌তে, দাঁড়াতে তোমাদের নাস্তানাবুদ কর্‌ব। এক দণ্ডের জন্য বিশ্রাম দেব না। যে হাত বেটা মানুষের ওপর তুল্‌ব না ব'লে সঙ্কল্প করেছে, সেই হাত আমি তোমাদের রক্তে রঞ্জিত কর্‌ব।

জাফর। তুই কি ঠাওরেছিস্? যে ব্যক্তি গভীর রজনীর সহায়তায় চোরের মতন একজনের গৃহে প্রবেশ করে—তাকে নিরস্ত্র দেখে বীরত্ব প্রকাশ করে—তার ভয়ে আমি নীরবে তোর মতন বাঁদীর বাচ্ছার অত্যাচার স'য়ে থাক্‌ব?

সখা। কেন সইবে? একি মানুষে সয়? তুমি নবাব। আর আমি কে—কত তুচ্ছ কাটাণু-কীট—আমি অত্যাচারের নাম শুনলে রেগে কাঁই হ'য়ে উঠি। তুমি সইবে কেন? আর যদি সও, তা হ'লে বুঝ্‌ব—তুমি বাঁদীর বাচ্ছারও অধম।

জাফর। এইও উল্লুক! মুখ সামালকে বাত কও।

সখা। তা হ'লে বুঝ্‌বে—তোমাকে উত্তেজিত ক'র্ত্তে হ'লে, একটু বিশেষ রকমের উদ্যোগ আয়োজন চাই। কেন না, আমি চাই তোমার মৃত্যু। কিন্তু সে মৃত্যু আমার মৃত্যু দিয়ে কিন্‌তে হবে। সেই জন্যই মাম্‌দো মিয়া!—তোমার দরবারে এসে উপস্থিত হ'য়েছি।

জাফর। তুই তুচ্ছ পদার্থ, তোকে মেরে হস্ত কলুষিত করব কেন?

সখা। করতেই হবে, নইলে আমিই বা তোমাকে ছাড়্‌ব কেন? যদি না হত্যা কর, তা হ'লে তোমাকে বড়ই লাঞ্ছিত হ'তে হবে। নরহত্যা কর্‌তেই জন্মগ্রহণ করেছ, এ অধম বাঁদীর বাচ্ছাকে মেহেরবাণী কর্‌তে দোষ কি? নবাব! গুজরাটের ভাগ্যবিধাতা! আমায় মৃত্যু দাও। নইলে এই দাড়ী না ধ'রে—

জাফর। এই—এই—

( প্রহরীর প্রবেশ )

প্রহরী। এইও—এইও—

সখা। এই পয়জার না খুলে—

প্রহরী। হাঁ—হাঁ—( সখারামকে ধারণ ) জনাব! হুকুম।

জাফর। যাও, এই কম্‌বক্তকে নিয়ে গিয়ে, বামুনের ছেলে যে ঘরে আছে, সেইখানে আবদ্ধ রাখ। যা বেইমান। সঙ্গে যা। আমি তোর মৃত্যুর বেশ সুন্দর ব্যবস্থা ক'রে দিচ্ছি।

সখা। আঃ—তা হ'লে বাঁচাও মিয়া!

জাফর। ব্যস্ত কেন? এই যে হ'চ্ছে।

( দূতের প্রবেশ )

দূত। জাঁহাপনা! সর্ব্বনাশ—সব তীর পলাতক!

জাফর। সে কি! কি ক'রে হ'ল—কি ক'রে পালাল?

সখা। হাঁ—হাঁ—তা হ'লে পয়জার! একটু ঘন ঘন সঞ্চালিত হও।

জাফর। সব গেছে!

দূত। হাজত ঘর খুলে দেখা গেল—কেউ নেই। ছাত ফুঁড়ে সেইখান দিয়ে সবাই পালিয়েছে।

জাফর। কেউ নেই?

দূত। শুধু বামুনের ছেলে আছে। তাকে আপনি অন্য স্থানে রেখেছিলেন।

জাফর। গেছি না যেতে আছি—তা হ'লে মার্‌—বামুনের ছেলেকে মার্‌—এটাকে মার্‌—যাকে পাবি তাকে মার—

সখা। তা হ'লে মার্‌—কেবল মার্‌—হাত ঘন ঘন চল্‌—পয়জার পট্‌ পট্‌ খেল্‌।

( বিষপাত্র হস্তে সখার মার প্রবেশ )

দেবল। হাঁ—হাঁ!—ওর মা এসেছে।

জাফর। বেশ, এই নে তোর ছেলে—দেরি কর্‌লে মেরে ফেল্‌ব। এস দেবল,—তোম্‌ চলা আও।

[ দেবল, জাফর ও দূতের প্রস্থান।

স, মা। বাপ সখারাম!

সখা। কেও—মা? কখন এলি মা? এ কি! তোর এ বেশ কেন? মুখে কালিমা কেন? চক্ষু রক্তবর্ণ কেন মা?

স, মা। বাবা, বিষের জ্বালা ধরেছে। এতকাল যে মহাপাপ ক'রেছি, এতদিনে তার ফল ফলেছে। বাপ! মাকে ক্ষমা কর্‌!

সখা। একি মা—হাতে তোর কি?

স, মা। বিষের বাটী।

সখা। সেকি!—আত্মহত্যা!

স, মা। আত্মহত্যার জন্য এ বিষ নয়—পুত্র-হত্যার জন্য। নবাবের কাজ করেছি—নবাব পুত্রহত্যা আমাকে পুরস্কার দিয়েছে, স্বহস্তে এই বিষ তোর মুখে দিতে বলেছে।

সখা। বেশ, দে। এ সংসারে কে কার? নরাধম নিজে আমাকে হত্যা কর্‌তে সাহস না ক'রে, মায়ের উপর ভার দিয়েছে। মৃত্যু—মৃত্যু—মা, মৃত্যু দে! পুত্রহত্যা হবে না—বেশ রক্ষা হবে। জাফর যাবে—দেবল যাবে, গুজরাট থেকে পাপ পালাবে—পুণ্য হবে। প্রায়শ্চিত্ত—দে মা—

সন্তানকে বিষ দে—নামে হলাহল, কাজে সুধা। দে—শীঘ্র দে।

স, মা। তোকে দেব? পিশাচী ব'লে কি আমাতে পুত্রস্নেহও নেই? তুই আদরের নিধি, তোকে বিষ দেব? আমি নিজে খাব! বড় পিপাসা—বড় পিপাসা! জলের পিপাসা নয়—বিষের পিপাসা। (বিষপান)

সখা। নারায়ণ! মধুসূদন! করুণাময়! নারী জ্ঞানহীনা, দয়া কর—মাকে আমার চরণে আশ্রয় দাও। যা মা, চ'লে যা—এখানে মরিস্‌নি—তোর দেহ স্পর্শ ক'রে এস্থান পবিত্র হবে—ডাকুর রক্ষা পাবে! চ'লে যা।

(ঘাতকগণের প্রবেশ)

১ম, ঘা। মেরে ফেলে কে? চ'লে আয় কম্বক্ত। দে বেটী—বিষ দে।

সখা। তবে রে বেটা (চপেটাঘাত) আমার সমস্ত ক্রোধ তোদের ওপরই খরচ করুম। (মল্লযুদ্ধ)

স, মা। ছেড়ে দে—আমার ছেলেকে ছেড়ে দে পিশাচ! (পতনোন্মুখী)

(হস্তবদ্ধ বলদেবের প্রবেশ)

বল। ছেড়ে দে নরাধম—ওদের ছেড়ে দে—আমাকে হত্যা কর।

সখা। পড়িস্ নি মা,—এখানে পড়িস নি। ধ'রে থাক্—আর একটু প্রাণ ধ'রে থাক। পালা—পালা—

১ম, ঘা। নে রে ভাই—ওটাকেও টেনে নিয়ে আয়।

বল। রঘুবীর—ভাই রঘুবীর! সহস্র অত্যাচারীর দমন করেছ, কিন্তু তোমার কার্য্য করতে এসে আজ এক জন নিরীহ কিরূপ অত্যাচারিত হচ্ছে দেখ্‌বে এস, আজ তার শেষ দিন। বলদেবও ঘাতকের হাতে আজ প্রাণ দিলে!

[ সকলের প্রস্থান।

—

## তৃতীয় দৃশ্য

প্রান্তর।

অনন্তরাও।

অনন্ত। কেবা স্থির, কে গম্ভীর, এত যাতনায়
কার মুখে না পড়ে রে যাতনার লেখা?
কার বুক আঘাতে না ভাঙ্গে নারায়ণ?
সব গেল! আমার বলিতে এ সংসারে
এক প্রাণী প্রাণে না রহিল!
ভেঙ্গে গেল সোনার সংসার!
দূর হ রে চিন্তা পাপীয়সী!
বিপর্য্যস্ত পাষাণ অন্তর!
আর কেন?

(রঘুবীরের প্রবেশ)

রঘু। কোথা যাও উন্মাদ পথিক? হ'ল দিবা-
অবসান। কোন্ বুকে ঢুকেছ প্রান্তরে?
কাল মেঘে আচ্ছন্ন গগন। ফিরে যাও,
ফিরে যাও। এখনি ভাসিয়া যাবে ধরা।
স্থান কোথা পাবে না প্রবীণ, ফিরে যাও—
ফিরে যাও। অট্টহাসে হাসে কাদম্বিনী।
ভীষণ মেদিনী মূর্ত্তি যাহার আলোকে
মেঘনাদে কাঁপে বসুন্ধরা।
আকাশ ভাঙ্গিয়া পড়ে এখনি মাথায়
ভূমিসাৎ করিবে তোমায়। ফের, ফের!

অনন্ত। কেও—রঘুবীর?

রঘু। পিতা!—পিতা! তুমি?
এই কি তোমার বেশ?
এই কি তোমার স্থান?

অনন্ত। দেখ রঘুবীর!
কেমন সুন্দর অন্ধকার!
দেখ বসু মতি যদি চাস্ লুকাইতে,
ডুব দে রে এ ঘোর অন্ধকারে।

রঘু। ছেড়ে চল এ ভীষণ স্থান!

অনন্ত। এ ভীষণ স্থান?
কে বলেছে? মিথ্যাবাদী।
ধূ ধূ করে ধরা, জন-প্রাণী নাই—
মানুষে আসে না হেন কালে
নরে যেথা রয় বাপ,—
সে হ'তে কি এ স্থান ভীষণ?

রঘু। চল ফিরে, পায়ে ধরি, চল পিতা ফিরে।

অনন্ত। কোথা যাব? সে ঘোর জঙ্গলে?
নর-ব্যাঘ্র যথা করে বাস?
রঘুবীর, অপঘাতে মরি,
হেরি করিবি কি ব্রত-উদ্‌যাপন?

রঘু। পুত্র কথা চিরকাল রেখেছ জীবন্!
শেষ কথা রাখ, মোর আকিঞ্চন।

অনন্ত। ফিরে যেতে সেধো না সেধো না আর!
সে পাপ-সংসার—
ফিরে যেতে বলো না—বলো না!
রঘু॥ ফিরে চল—শেষ ভিক্ষা!
অনন্ত। গেছে যারা, যাক চলে তারা।
ধর্ম্মপথ রয়েছে প্রসার।
পুত্র কন্যা কার? ছাড়—
চলে যাই জীবনের পথে।
রঘু। বড়ই ভীষণ পরিণাম!
কোন্ প্রাণে এ বিপদে ছাড়ি হে তোমায়!
অনন্ত। চিরদুঃখী দুঃখেই সুখের স্বাদ পায়,
তাই আমি পেয়েছি সন্তান!
আশার রাজত্বে আর যাব নাকো ফিরে।
শোন রঘু, ফিরে যেতে নাহি চাই।
যদি মরি এ আঁধার রাতে—
যদি মরি নির্জ্জন প্রান্তরে—
যদি শিরে হয় বাপ অশনি-সম্পাত
বড় সুখে ছাড়িব পরাণ।
ছাড় পথ রঘুবীর—
প্রভু তব শেষ ভিক্ষা চায়।
রঘু। রঘুবীর মরিবে যখন, যেথা ইচ্ছা
যেও সেথা—কেহ এসে করিবে না মানা।
বলদেবে করিয়া উদ্ধার—প্রাণ সমা
ভগিনীর ধর্ম্মপ্রাণ রেখে মানে মানে
সমর্পিয়া তোমার শ্রীকরে,
যদ্যপি নিশ্চিন্ত পারি বসাতে তোমায়,
তবেই ছাড়িবে দাস।
অনন্ত। ক্ষুদ্র নর, ক্ষুদ্র কীট!
এখনও এত আছে আশ!
রঘু। (সহসা উঠিয়া) ঊর্দ্ধে নারায়ণ,
তুমি জনক আমার।
ছুঁয়ে শ্রীপদ তোমার,
রঘুবীর করে অঙ্গীকার—
শোন পিতা, শোন শোন—
বলদেবে করিব উদ্ধার,
আশ্রিতা নবাব-কন্যা—
অদ্যই সঁপিব তব করে।
পাছে শত্রু ফের পাছে ফিরে,
পুত্র কন্যা লয়ে প্রাণভয়ে,
পাছে ভ্রম দেশদেশান্তরে,
দুরাত্মা জাফর-শূন্য করিব সংসার।
লৌহস্তম্ভ চারিধারে, বজ্র সৌধ শিরে
লক্ষ লক্ষ প্রহরীর মাঝে যদি রয় সে পামর,
সেথা হ'তে আনিব টানিয়া।
বুক তার খণ্ডে খণ্ডে করি বিদারণ,
মুণ্ড ছিঁড়ে দিব পূজা কালী-পদতলে।
অনন্ত। স্থির হও—স্থির হও।
রঘু। ভীল নহে মায়ের সন্তান।
শিশু-ভীল সিংহ মেরে খায়—
জান পিতঃ! ভীল শিশু সিংহ মেরে খায়?
মত্ত মাতঙ্গের সনে করি ভীম রণ,
দন্ত তার করি উৎপাটন—
আনন্দে মাতঙ্গ-শিরে নৃত্য করে সাধে।
করি-গ্রাসী ভীম অজগর—
ভয়ে যার বনচর কাঁপে থর থর,
হেলায় দলিয়ে তারে
ভীল-শিশু করে শিশু-খেলা।
অনন্ত। চল্ চল্—যেথা যাবি, যা'ব তোর সনে।
রঘু। কর তবে অঙ্গীকার—
আর যেন খুঁজিতে না হয়।
অনন্ত। তোরে ফেলে যাব নাকো আর।
রঘু। করিয়াছি সতীর উদ্ধার।
অবশিষ্ট—বলদেব।
তাহারে ফিরাতে—দূতরূপে সখারাবে
করেছি প্রেরণ।
দুর্ব্বল বুঝিয়া মোরে দুরাত্মা যবন—
বুঝি দূতের করেছে অপমান।
অতিক্রান্ত অষ্টম প্রহর, ফিরিল না সখারাম।
বিলম্বে ঘটিবে সর্ব্বনাশ—
আর না থাকিতে পারি প্রভু!
অনন্ত। সহস্র প্রহরী তার, দুর্দ্দান্ত দুর্জ্জয়—
নিরস্ত্র বান্ধবহীন তুমি।
রঘুবীর! কাজ নাই পুত্রের উদ্ধারে
তুই মোর জীবন-সাধন,
তুই মোর প্রাণপোরা ধন,—
তোমার অস্তিত্বে মোর অস্তিত্ব নির্ভর।
রক্ষা কর্ রঘুবীর!
ফিরে আয়—কাজ নাই পুত্রের উদ্ধারে।
রঘু। আশীর্ব্বাদ কর মহামতি! আর আমি
নই প্রভু, ব্রাহ্মণের নিরীহ সন্তান।
বিশ্বনাথ জনক আমার। আমি পুত্র তাঁর!
শুধু মাত্র অত্যাত সংহারে।

দেখ প্রভু, শমন-মূরতি,
কিরাতে পাপের গতি,
করিতে ধরার ধ্বংস,—
শূলী শম্ভু শিররে আমার।
সংহার—সংহার!—
হের বক্ষে মুক্তকেশী—
অট্টহাসি, অসিত-বরণা ভীমা—
ধ্বংসরূপা দানব-দলনী।
দেখ দেখি ( বস্ত্র উন্মোচন ও সশস্ত্র ভীল-
বেশ প্রদর্শন )
চিনিতে কি পার হে ব্রাহ্মণ?

অনন্ত। একি মূর্ত্তি? রঘুবীর!—রঘুবীর!—

রঘু। রঘুবা! রঘুবা! রঘুবীর নহি আর।
পিতা! ম'রে গেছে রঘুবীর!
মৃত প্রাণ তার, মন তরা পূতিগন্ধ মৃত্তিকার রাশি।
রঘুবা কণ্টক তরু উঠেছে সেথায়।
তীব্রকুল-গন্ধে তার ভরিবে মেদিনী।
এস ফিরে লইবে আঘ্রাণ। [ বেগে প্রস্থান।

অনন্ত। ফের্—রঘুবীর—ফের্—পুত্র চাই না—কিছু চাই না—ফের্।

( ঢুলিয়া, মঙ্গ, ও ভীলগণের প্রবেশ )

ঢুলিয়া। প্রভু—প্রভু! মহারাজ কই?

অনন্ত। কেবা ঢুলিয়া, কেবা মঙ্গ—ওরে ফিরিয়ে আন্—রঘুবীর উন্মাদ—দস্যু হয়েছে—একা ছুটেছে। [ অনন্তরাওয়ের বেগে প্রস্থান।

মঙ্গ। জয় কালী, জয় কালী!

ভীলগণ। জয় কালী— [ সকলের প্রস্থান।

—

## চতুর্থ দৃশ্য

কারাগারের সম্মুখ।

ঢুলিয়া ও রঘুবীর।

ঢুলিয়া। মহারাজ! এই সেই কারাগার।

রঘু। এই কারাগার?—শরীর কাঁপিছে ঘন ঘন
এক পদ আগুসরি যাই, আর মোর সাধ্য নাই—
যাবে—যাবে—ঢুলিয়া আমার।
দেখ্ চেয়ে কারাগার পানে,
দেখ্ বেঁচে আছে কি সে জীবনের ভাই,
দেখ্ দেখ্ কোথা আছে সখারাম—
মহাপ্রাণ—পরের কারণে
স্বাধীনতা দেছে বিসর্জ্জন।
[ ঢুলিয়ার অন্তরালে গমন।
কালী—কালী! কূল দে মা, কূল দে শঙ্করী!
প্রাণ ছুটি ফিরে যেন পাই,
জবাপুষ্পরাগ-রক্তে রঞ্জিত এ কর
এখনো মা ভিজে নাই মানব-শোণিতে।
রক্ষা কর দয়াময়ী! এখনো মা ফিরে দে সন্তানে।
শরীর উদ্ধারে যদি করিয়াছ দয়া,
তবে কেন বল মহামায়া—অসম্পূর্ণ রাখিবি
আশায়।
ভাই! পেলে কি সন্ধান?

( ঢুলিয়ার প্রবেশ )

ঢুলিয়া। একি হেরি মহারাজ! বাক্শক্তি রুদ্ধ মম!
কল্পনার অতীত সে দৃশ্য ভয়ঙ্কর!

রঘু। কি কহ ঢুলিয়া?

ঢুলিয়া। শোণিত-সাগরে ভাসে অঙ্গ কার?
হের সখারাম অনন্ত শয়নে।

(দৃশ্যপরিবর্ত্তন, কারাগারের অভ্যন্তরে মৃত সখারাম)

রঘু। স্বর্গধামে যোগ্য স্থানে যাও মহাত্মন্!
নমস্কার তোমার আত্মার। কোন্ কুলে
দিয়াছিলে এ পাপ সংসারে শ্রীচরণ?
আসা মাত্র বুঝেছিলে উত্তাপের জ্বালা।
আর কেন বিলম্ব ঢুলিয়া, খুঁজে দেখ্
কোথা আছে হতভাগ্য ব্রাহ্মণ-কুমার।
[ ঢুলিয়ার প্রস্থান।
বুঝিয়াছি পরিণাম এইরূপ তার!
মহানল জ্বলিল চৌদিকে—
কেহ গেছে কেহ যাবে সে ঘোর অনলে।
রঘুবীর সে বংশের অনন্ত আহুতি!
অপরাংশে কে পুড়িবে নিয়তি রাক্ষসী?
দূরে ব'সে সর্ব্বধ্বংস করিবি দর্শন—
এই কি মা সাধ তোর মনে?

( ঢুলিয়ার প্রবেশ )

ঢুলিয়া। মহারাজ!
নির্ম্মূল সকল আশা—তাই নাই—হের,
সুকুমার দেহ তার গতপ্রাণ প'ড়ে ধরাতলে

( পটপরিবর্ত্তন, কারাগারের অভ্যন্তরে
মৃত রঘুদেব )

রঘু। মৃত্যুর নিথর কোলে লইতে বিশ্রাম
ছুটিয়াছে বলদেব।
মরণের তীব্র সুধা আকণ্ঠ করিয়া পান,
সঙ্গে সখারাম।—শুধু তাই নয়।
ভুলিয়া, সকলি গেল! সপ্তাহ সময় মাত্র
দিয়াছিনু তারে।
সপ্তাহ সময় মাত্র নিয়েছে শ্যামলী—
সে কি আর আছে?—কই, কোথা আছে?
কোথা মোর প্রাণের ভগিনী? না না—
দেখ্ দেখ্ দেখ্ রে ভুলিয়া! ওই দেখ্
সুমহান্ কালসিন্ধু উত্তাল-তরঙ্গে
অগণ্য সপ্তাহ-বিম্ব মিলাতে ছুটেছে অবিশ্রাম।
দেখ ভাই!
তরঙ্গের শিরে প্রতিবিম্বে ফুটিয়া ফুটিয়া
ঢেলে দেছে সমস্ত সংসারে স্নিগ্ধ চন্দ্রিকার
আলো!
দেখ্ দেখি কি শোভা ভুলিয়া! ওই হোথা
সহস্র সৌন্দর্য্যময়ী অপ্সরার রাণী,
পরীগণ, শ্যামলীরে রয়েছে ঘেরিয়া।

ভুলিয়া। মহারাজ! শত্রুপুরী।
এখনও জীবিত আছে নবাব-নন্দিনী,—
সে প্রাণের তুমি আবরণ।
ধরি হে চরণ—ভিক্ষা দাও,—
এ অভেদ্য বজ্রবর্ম্ম কিম্বরে তোমার।
প্রতিজ্ঞা করিয়া আজি এসেছি হেথায়,
অদ্য রাত্রে শিক্ষা দিব দুরাত্মা জাফরে।
যদি নাহি পারি, যদি আজ পাপকণ্ঠ
মিথ্যাবাক্য করে উচ্চারণ,—
হস্ত পদ পোড়াব অনলে।
দিব ঢেলে হলাহল গলে।
গুরুর নিষেধবাক্য তুলিব না কানে।

রঘু। বেশ, ভাঙ্গি আমি কারাগারদ্বার,
দুইজনে লহ উঠাইয়া।

[ উভয়ের প্রস্থান।

---

## পঞ্চম দৃশ্য

কারাগারের প্রান্তভাগ।

( মন্নু ও ফাঁস হস্তে ভীলগণের প্রবেশ )

মন্নু। হুঁসিয়ার,—খবরদার! রঘুয়া মহারাজ গারদ ভেঙ্গে বলদেব ও সখারামকে উদ্ধার করতে গেছে, আমাদের কাজ আমরা করি আয়! শব্দ শুনে দলে দলে সেপাই আসছে। সাবধান! ওর এক শালাও যেন না ফেরে! চুপে চুপে নিঃসাড়ে গলায় ফাঁসিটি লাগাবি আর টান্ দিবি। দেখিস যেন টোঁ শব্দটি না করতে পারে। পাশের লোক যেন জান্তে না পারে। ফাঁস্ লাগা—টান মার—আর গাদা কর্!

[ সকলের প্রস্থান।

( সশস্ত্রে প্রহরিগণ ও কেরামতের প্রবেশ।)

কেরা। কই, কিসের শব্দ! মিছে কথা! যেখানে কেরামত, সেখানে শব্দ! মিছে কথা, ডাকাত—কোথা ডাকাত? আমার ওপর কি হুকুম হয়েছে জানিস?

১ম, প্র। হুজুর!

কেরা। ডাকাতের দলকে জবাই করা। যেমন বেটাদের হাতে পাব, অমনি এক একটি ক'রে না ধ'রে, টুঁটিটি টিপে, ছুরিখানা না জুতসই ক'রে গলায় বসিয়ে, এই এমনি করে আড়াই পেঁচ, বস্ কাম ফতে।

১ম, প্র। হুজুর! কে হাজৎখানার দোর ভাঙ্ছে!

কেরা। হাঁ্যা, সে কি! এর ভেতর, এত কড়া পাহারা—তার ভেতরে—বড় বড় পাঁচিল—টপ্কে। ঝুট বাৎ!

[ নেপথ্যে পুনঃ শব্দ ও প্রহরিগণের পলায়ন।

( ভীলগণ ও মন্নুর প্রবেশ )

মন্নু। এই যে!

কেরা। হ্যা! হাঁ্যা! তুম কে?

মন্নু। এক জন ডাকু। নরাধম! অবলা পেয়ে বলপ্রয়োগ ক'রতে যাও? নিঃসহায় কুলকামিনীকে ধ'রে আন্তে পার,—তোমার বীরত্ব ওরা কি বুঝবে? দাও এসো, কাটা হাত পা ছট্ফট্ করতে করতে তোমার কেরামতীটা একবার বুঝবে এস!

কেরা। হা আল্লা। দোহাই—দোহাই!

মন্নু। যারা তোমার কেরামতী বুঝবে, তারা কোথায়, একবার দেখবে? ঐ দেখ, ওইখানে গাদা প্রমাণ হ'য়ে জমে আছে।

কেরা। হ্যা! তাই ত—তাই ত! দোহাই বাবা মেহেরবাণী—মেরো না—মেরো না।

মন্নু। তোমার অদৃষ্টে আর অমন সুখের মরণটা হ'ল না। তুমি ভীলরাণীর অঙ্গে হাত তুল্‌তে গিছলে, অকথ্য কথা বলেছিলে ;—তোমার হাত, তোমার জীভকে, আগে জবাব দিহি কর্‌তে হবে, তা'রপর তোমার জান্। যাও—লে যাও।

কেরা'। হা আল্লা! দোহাই—দোহাই।

[ কেরামৎকে লইয়া ভীলগণের প্রস্থান।

( রঘুবীরের প্রবেশ )

মন্নু। মহারাজ! খবর? বলদেব ভাই আর সখারামের কি উদ্ধার হয়েছে?

রঘু। উদ্ধার হয়েছে। কিন্তু শুধু তাদের দেহ পেয়েছি—প্রাণ পাই নি।

মন্নু। হা ভগবান্!

রঘু। শোন! এ শোকের সময় নয়, কার্য্যের সময়। পিশাচকে দুনিয়া থেকে যেমন ক'রে হোক সরাতে হবে। আগে কার্য্য শেষ, তার পর শোক। কি কর্‌ব—আমার অদৃষ্ট। পারুম না—সময়ে উপস্থিত হতে পারুম না। তাই গেল,—সব গেল, প্রতিহিংসা—প্রতিহিংসা।

মন্নু। জয় ভবানী! জয় ভবানী!

---

## ষষ্ঠ দৃশ্য

কক্ষ।

জাফর ও দেবল।

জাফর। ভয় কি! কাপুরুষের মত বিপদে আত্মহারা হও কেন? স্থির হ'য়ে বল। বাড়ীতে কি ডাকাত পড়েছে?

দেবল। পড়েছে কই, পিল্ পিল্ ক'রে দেয়ালের ফাটল থেকে গজিয়ে উঠেছে। সব গেল! এতক্ষণ বুঝি সব গেল। হা ভগবান্! সব গেল।

জাফর। আমার কাছে যখন এসেছ, তখন ভয় কি দাওয়ান! স্থির হও—আমার বুকতে দাও।

দেবল। ভয় ত নেই—ভরসাই বা কই? চোর-কুটুরীতে গুই, সেখানেও যখন ডাকাত ঢুকেছে, তখন আর ভরসার আছে কি জাঁহাপনা? ভাগ্যি সেখানে ছিনুম না। নইলে ত গিয়েছিনুম।

( নেপথ্যে—আল্লা আল্লা হো!)

জাফর। বস্ আর ভয় কি? ওই আমার সৈন্য সকল জাগরিত, এখনি ভীলকুলের উচ্ছেদ হবে। ক্ষণেক অপেক্ষা কর, এখনি দেখ্‌বে—ডাকাতের দল ধৃত হ'য়ে আমার নিকট আনীত হয়েছে।

( বিষণের প্রবেশ। )

দেবল। এই যে—এই যে ; কি খবর বিষণ? ভীলগুলোর সংবাদ কি?

বিষণ। সংবাদ আর কি? নির্ভয়ে এখানে সেখানে—রাজপথে—অলিতে গলিতে ক্ষুধার্ত্ত ব্যাঘ্রের মত ঘুরে ঘুরে বেড়াচ্ছে।

জাফর। আর আমার অস্ত্রধারী দিগ্বিজয়ী সৈন্য সব দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখছে?

বিষণ। দেখবার আর বড় অবকাশ দিচ্ছে না।

জাফর। দূর হও সম্মুখ থেকে কাপুরুষ! নইলে এখনি শির জুদা হবে।

বিষণ। শিরের ভয় আর রাখি না জাঁহাপনা! শির যাবার হ'লে এতক্ষণ যেত, তোমার পুরুষত্বের অপেক্ষা কর্‌ত না। জাঁহাপনা! পার ত নিজের মাথা বাঁচাবার চেষ্টা কর, পরের মাথার দিকে লক্ষ্য ক'র না। নইলে আজকের প্রভাতসূর্য্য আর জাফরের মাথায় কিরণ বর্ষণ কর্‌বে না!

নেপথ্যে। ভয় নেই—ভয় নেই!

দেবল। হাঁ—ভয় নেই!

( ছদ্মবেশে মন্নু ও কতিপয় ভীলের প্রবেশ। )

মন্নু। কই জাঁহাপনা? ভয় নেই—রঘুবীর ধরা পড়েছে।

জাফর। হাঁ—রঘুবীর ধরা পড়েছে।

মন্নু। একেবারে গ্রেপ্তার!

জাফর। বস্—আর কি, আমি নির্ভয়। তা হ'লে ( বিষণকে দেখাইয়া ) এই কাফেরকে আগে কোতল কর।

মন্নু। যো হুকুম। এই ভাই—এসো লে যাও। ( জনান্তিকে ) একে কোতল ক'র না—মহারাজের হুকুম।

বিষণ। পিতা! ভগবানের কাছে প্রার্থনা করি—আমার শাস্তিতে তোমার যেন পাপের প্রায়শ্চিত্ত হয়।

[ জনৈক ভীলের বিষণকে লইয়া প্রস্থান।

জাফর। আচ্ছা—একেও নিয়ে যাও।

মন্নু। ওকে আর আলাদা নয় জাঁহাপনা—ওকে তোমার সঙ্গে।

জাফর। য়্যা—সে কি! তার মানে কি?

মন্নু। তার মানে বুঝতে পারলে না জাঁহাপনা? আমরা যে তোমার বাবাকেলে নকর।

জাফর। কে তোরা?

মন্নু। এই যে বুঝিয়ে দিচ্ছি। (ছদ্মবেশ পরিত্যাগ) পাছে পালিয়ে যাও, কিংবা আত্মহত্যা ক'রে আমাদের হাতের সুখ নষ্ট কর, তাই এ কাজ করেছি।

জাফর। য়্যা, য়্যাঁ!

মন্নু। যাও—শয়তানকে লে যাও।

দেবল। হ্যাঁ বাবা, নে যাও। দেখ বাবা, বিনা দোষে, শয়তান আমার ছেলেকে মেরে ফেলতে হুকুম দিলে!

মন্নু। তুমি চল। শয়তানীতে তুমিও কম নও।

দেবল। এই যে পা বাড়িয়ে রয়েছি, চল না বাবা! বাবা, এক মুহূর্ত্তে প্রস্তুত হয়েছি. মরতে আর ভয় নেই। চল—যেথায় নিয়ে যাবে, শীঘ্র চল। [সকলের প্রস্থান।

(রঘুবীরের প্রবেশ)

রঘু। আঁধারে ঢেকেছে অন্ধকার। অন্ধকার
আঁধারে আঁধারে কোলাকুলি! অমানিশা
ভুলেছে আপন। অস্তিত্ব ডুবিয়া যাবে,—
মানবত্ব মিশে যা আঁধারে। সাধ ক'রে
বিধাতা আপনি রচেছে চুরাশীলক্ষ
প্রাণী। আত্মরক্ষা ধরম সবার। পাপ-
পুণ্য সেখানে কোথায়। পাপ-পুণ্য নাহি
দেবতায়? শুধু কি মানুষ অপরাধী?
ছলনায় দানব নিধন! বৃত্রাসুর,
রাবণ, ত্রিপুর, সুন্দ, উপসুন্দ ভাই—
সমস্ত মরেছে ছলনায়। মহাবল
বলি মহামতি—ধার্ম্মিকের শিরোমণি—
দাতার অগ্রণী, পড়িয়াছে রসাতলে
বিধির ছলনে! তবে হায়! উচ্চ আশা
কি হেতু আমার? মার্ রঘু—শত্রু মার্।
সংহার বিধির লীলা। লীলাময়ী চির-
রূপা কালী শবাসনা নৃমুণ্ড-মালিনী—
সংহারে আনন্দময়ী। বিলোল রসনা
আছে ব্যগ্র ভক্ষিতে সংসার! মার্ রঘু—
শত্রু রাম। শাস্ত্রকথা চিন্তার সময়।
কার্য্যে কোন্ মূর্খ শাস্ত্র মানে? ভোগসুখ
কে না করে অন্বেষণ? ভোগ-ইচ্ছা কভু
ক্ষুদ্র, কভু মহা ধর্ম্মের পতন। মার্—
যে যেখানে আছে তুলে দেরে তোকালির
মুখে। বীজকণা রাখিব না। বিষকণা
তুলিতে দিব না। বুঝিয়াছি প্রাণে বাধা
অধর্ম্ম আমার।

(জাফরের কেশ ধরিয়া তুলিয়ার প্রবেশ)

তুলিয়া। মহারাজ! অধিকৃত গুর্জ্জর-আসন।
আর এই সেই শয়তান—গুজরাটের
সে মহাত্মা নবাবের আসন-তস্কর।

রঘু। ধ'রে থাক ভূমে খ'রে সম্মুখে আমার!
শোন্ নরাধম! এ জীবনে দেবতার
করিতে তর্পণ, মন্দিরের ভৃত্যকার্য্য
করিতে সাধন, উপাদান ফুল ফল লয়ে,
এতদিন যে বাহু রাখিয়াছিনু তুলে,
ব্রতভঙ্গে—প্রথম জীবনে ব্রতভঙ্গে,
প্রাণের যাতনে, একমাত্র দেখি প্রতীকার,
একমাত্র শান্তি যাতনার—
এ বাহু পিশাচ-রক্তে করিব রঞ্জিত।

জাফর। দোহাই! দোহাই! ক্ষমা কর রঘুবীর!
একদিন তুমি মোর রেখেছিলে প্রাণ,
পায়ে ধরি দাও প্রাণ, ক'রো না হরণ।

রঘু। ক্ষমা? (হাস্য) ক্ষমা কি জাফর?
নর্ম্মদার কার্য্যে বাধা দিয়ে, একদিন বর্ষ সনে
সেধেছি শত্রুতা; গুজ্জরের অধিবাসী
দিবানিশি উৎপীড়িত তোর অত্যাচারে,
ঊর্দ্ধে কৃতাঞ্জলিপুটে বিধির নিকটে
নিত্য তোর মৃত্যু ভিক্ষা করে। তাই যদি
দিবস শর্ব্বরী জলে যায় প্রাণ মোর
অনুতাপানলে। নর্ম্মদার আবেদনে
বিধাতা যথেষ্ট শাস্তি দিয়েছে আমায়।
মর্ম্ম ছিঁড়ে, বন্দের সমাহার সনে
আমার সকল আশা নিয়েছে অকালে।
আজি প্রায়শ্চিত্ত তার জীবন তোমার—
আমার এ দুষ্টতার যোগ্য বিনিময়।
সময় উত্তীর্ণ হয়। জাফর, প্রস্তুত
হও, স্মর ইষ্টদেবে।

জাফর। দোহাই! দোহাই!

(রঘুবীর কর্ত্তৃক হত্যা)

ফুলিয়া। মহারাজ! কার্য্য শেষ। মরেছে। তার পর?

রঘু। তারপর! তারপর! কি বলি ফুলিয়া!
বলিতে হৃদয় কাঁপে, জড়তার বাক্যশূন্য
রসনা আমার। তোদের সন্ধানে যেতে,
সন্ধি-সূত্র নিরাশ্রয় পরীবাপু তার
সঁপেছিনু ভগিনীর করে।
দিয়াছিনু সপ্তাহ সময়।
যগুপি সপ্তাহ মধ্যে না দেখে
ফিরিতে মোরে, আশ্রয় লইতে
ওই উর্দ্ধে মহাপথ দিছি দেখাইবে।
সপ্তাহ চলিয়া গেছে। চাহিয়া দাঁবার
সাদ্ধ্য-সূর্য্য চ'লে গেছে নদীর পারে।
শক্তি যদি থাকে ভাই,
নদী ভেলিয়া যাও পরপারে।
তাহারে শুধাও ভাই, সে বলিয়া দিবে
কোথায় শ্যামলী!
তার কাছে আছে স্তব্ধ শুষ্ক-কুসুম।
আর প্রশ্ন ক'রো না আমায়, পার যদি
ধ'রে আন, সিংহাসনে করহ স্থাপন।
শ্যামলী—শ্যামলী! ভিক্ষা দাও জনার্দ্দন!
ভিক্ষা দাও মা শঙ্করী, দাসীরে তোমার।

[প্রস্থান।

ফুলিয়া। ভগবান্! গুরুপদ করিয়া স্মরণ
আজ্ঞা-মন্ত্রে করিয়াছি তব উপাসনা।
ভিক্ষা—ঘৃণা। পদতলে দলেছি কামনা।
দয়াময়! এ মোর প্রথম ভিক্ষা, এই
ভিক্ষা শেষ! কর্ম্ম-যুদ্ধে জীবন-সঙ্গিনী,
শ্রান্ত দেহে আরাম-দায়িনী,
সর্ব্বনাশী—সর্ব্বস্ব আমার
অনাকাতে মিলাইয়া যদি যাব প্রভু
ধ'রে রাখ—ধ'রে রাখ—
প্রকৃতির নিয়ম লঙ্ঘিয়া,
ক্ষণ তরে বেঁধে রাখ সিংগিঙ আমার।
(দেবদাকে লইয়া মধুর প্রবেশ)
ভাই মধু! ছিঁড়ে লও মুণ্ড দুরাত্মার,
শীঘ্র কর মুণ্ডশূন্য দুরাত্মা দেবলে,
আন—স'রে কালীপদে দিব উপহার।

— —

## সপ্তম দৃশ্য

পার্ব্বত্য বনপ্রান্ত।

অনন্তরাওয়ের চিতা প্রজ্বলিত।

(ভগ্নকাষ্ঠ স্কন্ধে শ্যামলীর প্রবেশ)

শ্যামলী। যাও পিতা—শান্তির ক্রোড়ে সুখে নিদ্রা যাও। সংসারের সমস্ত জ্বালা তোমার আদরের কন্যার স্বহস্ত-প্রজ্বলিত চিতানলে নির্ব্বাপিত হয়েছে—নিশ্চিন্ত হয়ে নিদ্রা যাও। সহস্র ডাকরেও তোমার বিশ্রামের আর ব্যাঘাত করতে পারবে না! ব্রাহ্মণ! আজীবন জ্ঞানের সেবা ক'রে শেষে উন্মত্ততার আশ্রয় গ্রহণ ক'রেছ—উন্মত্ততা বড় আদরে তোমার বিশ্রামের অতি সুন্দর—অতি মধুর—ব্যবস্থা ক'রে দিয়েছে। সে অপূর্ব্ব মাধুর্য্যে আকৃষ্ট হ'য়ে, তোমার পরী আর শ্যামলী প্রসাদ পাবার লোভে ছুটেছে—নাও পিতা, তাদের কোলে তুলে নাও—তোমার ঐ শান্তিময় বিশ্রামাগারের এক কোণে তাদের একটুকু স্থান দাও—তারা বড় শ্রান্ত। কিন্তু মা শঙ্করী! একবার কি ফুলিয়াকে শেষ দেখা দেখতে দিবি নি? দোহাই মা—একবার দেখা! ফুলিয়া! ফুলিয়া! এ সময় কোথা তুই? একবার আয়।

(ফুলিয়ার প্রবেশ)

ফুলিয়া। এই যে—এই যে! জয় কালী! জয় শঙ্করী! মহারাজ! রঘুমহারাজ!

শ্যামলী। কেও ফুলিয়া? প্রণাম করি।

ফুলিয়া। একি শ্যামলী! চক্ষু রক্তবর্ণ কেন? একি রাজাবউ, কাঁধে কাঠ কেন?

শ্যামলী। কাঠখানা আগে ধর—তাইকে ডাকিস্ নি।

(ফুলিয়া কর্ত্তৃক কাষ্ঠ গ্রহণ ও শ্যামলীর ফুলিয়াকে প্রণাম

মা! সতীকুলরাণী! তনয়ার কাতরকণ্ঠ তবে কি সত্য সত্য কানে তুলেছিস্ মা? যাযিন্! বহু অপরাধ করেছি, দাসীকে ক্ষমা কর।

ফুলিয়া। এ সব কি রাজাবউ?

শ্যামলী। আমি চলুম।

ফুলিয়া। একাই?

শ্যামলী। বিধাতা থাকতে দিলে না। ফুলিয়া! পরীবাপু ও আমি একত্রে বিষপান করেছি। আর পিতা জ্বলন্ত চিতায়—

ফুলিয়া। মহারাজ! রঘুমহারাজ!

শ্যামলী। ভাইকে ডাকিস নি।

ফুলিয়া। আর ত সব ফুরিয়ে গেল। গুরু আমার, উন্মাদের মত চ'লে গেছে। সে-ও জন্মের মত ছুটো কথা কয়ে নিক! মহারাজ! মহারাজ! ওরে, আমরা যে পরীবাণুর সিংহাসন আনলুম।

( রঘুবীরের প্রবেশ )

রঘু। শ্যামলী! শ্যামলী!

শ্যামলী। এই যে ভাই!

রঘু। তবে সর্ব্বনাশী! ভাইয়ের প্রতি করুণা দেখাতে এখনো বেঁচে আছিস্?

শ্যামলী। আছি। ( প্রণাম করণ )

রঘু। পরীবাণু কই?

শ্যামলী। আর দেখে কাজ নাই।

ফুলিয়া। আর তাকে দেখে কাজ নাই!

রঘু। সে কি? তাকে দেখ্‌বো না?— শীঘ্র দেখা। সিংহাসন তার অভাবে শূন্য! পরী কই?—গুজরাটের রাণী কই?

——

( পটপরিবর্ত্তন )

( ফুলবেষ্টিত প্রস্তরাসনে অর্দ্ধশয়ানাবস্থায় নিমীলিত নেত্রে পরীবাণু )

রঘু। ওকি? ওকি?

শ্যামলী। ওই দেখ—গুর্জ্জরের রাণী ফুলরেণুর আবরণে প্রকৃতিদত্ত সোনার সিংহাসনে, অনন্ত সুখের আবেশে, অর্দ্ধনিমীলিতনয়নে কেমন ব'সে আছে। দেখ ভাই! শিলাতলে কি অপূর্ব্ব শোভা! তাই, পরীকে বিষ খাইয়েছি। স্বর্ণকমলকে মন্দাকিনীর সুধার হিল্লোলে ঢেলে দিয়েছি। দুরাত্মা আকবের কর, আর ওখানে পৌঁছতে পারবে না।

রঘু। ঢেলে দে রে কর্ণদ্বারে গলিত পাষাণ,
বেঁধ চক্ষু কালফণী-দাঁতে,
বিদরিয়া হৃদয় আমার
সহস্র ধারায় ছুটে আয়,
সহস্র খাণ্ডবনাশী দাবানল।
চূর্ণ কর বক্ষবর,
প্রাণ পুড়ে হোক্ ভস্মরাশি।

শ্যামলী। তোমা এ না সাজে রঘুবীর।
দেখ চক্ষু মরুভূমি প্রায়,—জলবিন্দু নাই।
দেখ তরুস্কন্ধ কাটি বাহুবলে
সাপটিয়া করেছি ধারণ,
চিন্তা কিছু নাই—ফিরে নাহি চাই—
কোথা রয় মুক্তামুখী বালা—
দেখ্ রে পাষাণ-বক্ষ পাষাণ-শীতল।
ভূগিয়া সংসার-জ্বরে—কাতর অন্তর—
পরী মোর ঘুমাইতে চলে।
অতিঘাত প্রচণ্ড তুফান যেই
সহিতে নারিল ক্ষুদ্রতরী
তল ভেলী দিচ্ছি ডুবাইয়া।
যাক চ'লে, যাক তলে অনন্ত আঁধারে,
জলকম্প দেখা নাই আর।
পিতা মোর সুখে নিদ্রা যায়,
কার সাধ্য তুলে তায়,
কে তারে তুলিয়া আনে জাগ্রত শ্মশানে
দেখাবারে চিতের দাহন।
তবে কেন বীর রঘুবীর! এমন অস্থির?
কেন আত্মায় পীড়িত কর দারুণ বাতনে?
বিচ্ছেদেই হবেক সাধার বিস্তার,
মিলনে হবেক কত দিন?
রেখে দিনু পদপ্রান্তে ফুলিয়া আমার—
তব দত্ত উপহার—কাছে রেখো—
সুখে দুঃখে রেখো সান্ত্বনায়।
আমি চলি,—দাও পদধূলি।

( পতন ও মৃত্যু )।

( সিংহাসন লইয়া ভীলগণের প্রবেশ ও রঘুবীরের সম্মুখে রক্ষা। রঘুবীরের পদাঘাতে সিংহাসন নিক্ষিপ্ত করণ )।

রঘু। যারে যরা প্রলয় কল্লোলে—
আয়—ভাঙ্গিয়া ব্রহ্মাণ্ডদ্বার প্রচণ্ড আঁধার—
ধরা দেরে ভগ্নস্তূপ ডুবাইয়া,
যেন স্মৃতিচিহ্ন না রয় ধরায়।

( শ্যামলীকে চিতায় নিক্ষেপের উদ্যোগ )

——

যবনিকা

# জুলিয়া

( নাটক )

( মিনার্ভা থিয়েটারে অভিনীত )

( প্রথমাভিনয় রজনী ১৩০৬ সাল, ১৬ই পৌষ। )

ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম, এ, প্রণীত

---

## উপহার

হেতমপুর নিবাসী

সোদরপ্রতিম কুমার শ্রীসত্যনিরঞ্জন চক্রবর্ত্তী

মহাশয়ের সহৃদয়তায় বিমুগ্ধ গ্রন্থকারের

সাদর উপহার।

---

## নাট্যোল্লিখিত ব্যক্তিগণ

### পুরুষগণ

| | |
|---|---|
| কালিক ... | বোম্বেটেদলপতি। |
| সালেম | যশোহরের জনৈক সওদাগরপুত্র। |
| আবদুল সওদাগর | সালেমের অভিভাবক। |
| আমির | ( বোখারার রাজপুত্র ) সালেমের বান্ধব। |
| নাদের | আবদুল সওদাগরের বান্দা। |
| মেহেরাব | কালিকের বান্দা। |

পথিক, জনৈক পুরুষ, প্রহরী, বাহকচতুষ্টয়,
বান্দাগণ ও ভিখারিগণ।

### স্ত্রীগণ

| | |
|---|---|
| সালেমের মা। | |
| গুলনার ... | সালেমের ভগিনী। |
| জুলিয়া | ( আমিরের ভগিনী ) কালিকের বাঁদী। |
| জুবেদার ... | জুলিয়ার সহচরী। |
| সোফি বিবি | কালিকের গৃহের জনৈকা বেগম। |

মেওয়াওয়ালী, বৃদ্ধা, জনৈকা স্ত্রীলোক,
বন্দিনীগণ, ভিখারিবালিকাগণ ও
গ্রাম্য বালিকাগণ।

# জুলিয়া

———:•:———

## প্রথম অঙ্ক

—:০:—

### প্রথম দৃশ্য

বসোরা—বিলাসকক্ষ।

বন্দিনীগণ।

( গীত )

ওগো আমার সোনার ছবি ভেঙ্গে দিও না।
দেখে দূরে যাও গো স'রে কাছে যেও না॥
ছবি আছে এক পাশে
তার অধরে মধুর হাসি কাঁপে তরাসে—
( ওগো ) মিশিয়ে যাবে কঠিন পরশে,
তার চোখে আঁকা জলের রেখা মুছে নিও না॥

( গানেমের প্রবেশ )

গানেম। তোমরা কে গা, সকালবেলায় আমার কানে মধুবর্ষণ করলে?

১ম-বন্দিনী। হুজুর, আমরা আপনার বাঁদী।

গানেম। বাঁদী—আমার বাঁদী! আমার বাঁদী ত কেউ নেই।

১ম-বন্দিনী। আপনি পিতৃশোকে বিমর্ষ থাকেন ব'লে আপনার খাঁ-খানান কা'ল বাজার থেকে আমাদের কিনে এনেছেন।

গানেম। কেন?

১ম-বন্দিনী। আপনাকে সকাল সন্ধ্যা গান শোনাবার জন্য।

গানেম। তা হ'লে তোমরা স্বেচ্ছায় আসনি।

১ম-বন্দিনী। স্বেচ্ছায় স্বাধীনতা বিসর্জ্জন কে দেয় হুজুর?

গানেম। তোমাদের বন্দিনী করলে কে?

১ম-বন্দিনী। আর কার নাম করব—খোদা করেছে।

গানেম। বেশ, খোদা যদি তোমাদের বন্দিনী ক'রে থাকেন, খোদা আজ তোমাদের খোলসা দিলেন। যাও, তোমাদের সবার ফুরসৎ।

১ম-বন্দিনী। ফুরসৎ! তা হ'লে হুজুর আবার কি আমরা জন্মভূমি দেখতে পাব?

গানেম। যাও, তোমাদের যার যে আত্মীয়-স্বজন আছে, সবার কাছে স্বচ্ছন্দে ফিরে যাও।

সকলে। হুজুরের জয় জয়কার হ'ক।

( বাঁদী সকলের প্রস্থান।

( আজিবের প্রবেশ )

আজিব। কি করলে গানেম মিঞা?

গানেম। পিতৃশোক ভেড়ে ফেল্লুম। জন্মভূমির শোক, মা-বাপের শোক, স্বামি-পুত্রের শোক বুকে পুরে কতকগুলো বাঁদী হাস্যমুখে গান গেয়ে প্রাতঃকালে আমাকে আনন্দের খেলা দেখিয়ে গেল। আমার চেয়ে দুঃখী, তারা যদি হাসতে পারে, গান গায়, আমি কি ধৈর্য্য ধরতে পারব না?

আজিব। কেন পারবে না? গানেম মিঞা, অল্প বয়সে পিতৃহারা হয়েছ—দুঃখের কথা বটে—কিন্তু ঈশ্বর যা করেন—মঙ্গলের জন্য। এই বয়সেই অভাব অনুভব করলে, এই বয়সেই পরের অভাব বুঝতে পারলে।

( গানেমের মা'র প্রবেশ )

গা-মা। কি করলি বাবা?

গানেম। মা, আর আমি শোক করব না। তুমি যে জন্য ওদের কিনে আনিয়েছ, সে কার্য্য সম্পন্ন হয়েছে। মা, আবার আমার আনন্দ ফিরে এসেছে। আজিব বলে, ঈশ্বর যা করেন মঙ্গলের জন্য। বাপ মরেছে মঙ্গলের জন্য। নইলে ত পরাধীনের দুঃখ বুঝতে পারতেম না।

গা-মা। তা বাবা, বাঁদী ওরা—খাটবে খুটবে খাবে—ওদের আর দুঃখ কি?

আজিব। চিরকাল ঐশ্বর্য্যের মধ্যে বাস করছ, আজন্ম সুখিনী তুমি—তুমি মা সেটা বুঝতে পারবে না।

গা-মা। তা যা বলেছ বাবা আজিব, দুঃখ কি কিছুই জানতেম না বাবা। ( ক্রন্দনের সুরে ) যত

…ামোদে দিন কেটে গেছে বাবা! কিন্তু বাবা, …টে গেছে বটে বাবা—কিন্তু বাবা—

আজিব। যাও যাও, বুঝেছি। স্বামীর শোক …র যেন না। বহু অর্থ উপার্জ্জন ক'রে, বহু- …াকের উপকার ক'রে তোমাকে দুটি অমূল্য রত্ন …ন ক'রে তোমার স্বামী স্বর্গে গেছেন। এখন …বা রাত্রি তাঁর জন্ত শোক করলে, তাঁর আত্মাকে …ষ্ট দেওয়া হয়। কেঁদ না—ছেলে যদি সুস্থ হ'ল, …ন আর তাকে শোকার্ত্ত ক'র না।

গা-মা। আচ্ছা যাব—কিন্তু বাবা!

আজিব। আবার কিন্তু কেন?

গা-মা। আচ্ছা, আর কিন্তু নয় বাবা!

[ প্রস্থান।

আজিব। গানেম মিঞা, তাদের ত খোলসা …ন তারাও তো স্বাধীনতা পেয়ে দিকবিদিক- …শূন্ত হয়ে ছুটে গেল, কিন্তু তারা কি ক'রে দেশে …র যাবে, তা কি একবার ভেবেছিলে?

গানেম। তাই ত! তা তো ভাবিনি! তাদের …ত ত পয়সা নেই—তারা যাবে কেমন ক'রে?

…মা—ও মা!

[ প্রস্থান

আজিব। পিতার কাছে শুনেছিলুম, ঈশ্বর …রেন মঙ্গলের জন্ত। মাথার উপর দিয়ে …ড় চলে গেছে, কত যন্ত্রণা পেয়েছি। …কালে পিতৃহারা। পিতার বিশাল রাজ্য, …র বালক পেয়ে শত্রুরা ষড়যন্ত্র ক'রে কেড়ে …ছে। প্রাণদয়া ভগ্নীকে নিয়ে জীবনরক্ষার …দেশত্যাগী হয়েছি। দস্যুর হাতে প'ড়ে …প্রকারে লাঞ্ছিত হয়েছি। অবশেষে ভগ্নী …বিচ্ছিন্ন হয়ে আবু আয়ুবের ঘরে ক্রীত- …হয়েছি। বুঝি আমার পরম মঙ্গলের জন্ত …আমাকে আবু আয়ুবের পুত্রের সঙ্গী করে- …মঙ্গলময়! তোমার কার্য্যে যেন আমার …না হয়, তোমার প্রতি ভক্তি যেন চিরদিন …থাকে।

[ প্রস্থান।

———

## দ্বিতীয় দৃশ্য

বসোরা—কক্ষ।

বাহার।

( গীত )

এ্যায়সা মেরা কাম আরে এ্যায়সা মেরা কাম।
নাচ্ না কেয়্না হুকুম মেরা, কভর যোগর সাম॥
মত্, খোল দিয়া মেরা মেল,
কয়নেকো জীব হুকুম নেহি কর্নে পিয়ার মেল—
তুম হামারা হাম তুহারা—মজাদারি মেল।
দিলখোস্—বস্—আউর নেহি
ইসকা বহুত দাম॥

( আবদুলের প্রবেশ )

আব। বাচ্ছা—ওরে বাচ্ছা—ওরে পাজী বাচ্ছা!

বাহার। হুজুর।

আব। এগিয়ে আয়, কি কর্‌ছিলি?

বাহার। কাঁদছিলুম।

আব। কাঁদছিলি?

বাহার। হাঁ—হুজুর! কা'ল যে তুমি বাঁদী-গুলোকে দর কসাকসি ক'রে কিনে আন্‌লে, নবাব-জাদা সেগুলোকে আজ সকালে ছেড়ে দিয়েছে।

আব। তাতে কি হয়েছে?

বাহার। তাই কাঁদছি।

আব। কাঁদছ! কাঁদ্‌তে কাঁদ্‌তে কেউ কখন নাচে কি রে বেটা? হাঁ ক'রে চেয়ে রইলি যে? বলি বেটা, কি করছিলি?

বাহার। কাঁদছিলুম।

আব। কাঁদছিলে! চোখে জল কই?

বাহার। হুজুরকে দেখে শুকিয়ে গেছে।

আব। তবে এস, তোমাকে একবার ভাল ক'রে কাঁদিয়ে দিই। কে কোথায় আছিস্, এক-গাছা বেত নিয়ে আয় তো—

বাহার। আর করব না।

আব। আমার মাথায় বাজ পড়ল, আর আমোদ বেড়ে গেল! বেটা (প্রহারোদ্যোগ)।

বাহার। ভ্যা—ভ্যাঁ।

( গানেমের মা'র প্রবেশ )

গা-মা। কি হ'ল—বাচ্ছা কাঁদ্‌লে কেন?

আব। চুপ কর—চুপ কর।

বাহার। জ্যা—জ্যা।

আবু। আবার বেটা! আচ্ছা আর তোকে কিছু বলব না। যা—আমার শটকা নিয়ে আয়। কিন্তু দেখ বেটা, তুমি যে কেঁদে জিতে যাবে, সেটি আর হচ্ছে না। ফের যদি বেয়াদবী করবে, তা হ'লে তোমাকে জবাই করব।

বাহার। আচ্ছা।

[ প্রস্থান।

আবু। দেখ গানেমের মা, এমন ক'রে বিষয় ওড়ালে আমি ত আর থাকতে পারি না। আবু আয়ুব আমার দোস্ত, আমার হাতে তোমাদের সঁপে গেছে। তোমরা সবাই মিলে যদি আমার উপর জুলুম করতে সুরু করলে, তা হ'লে আমি থাকি কেমন ক'রে? আমরা হচ্ছি ব্যবসাদার মানুষ—ছোলা-ভিজুনো জল খাই—এ রকম ক'রে টাকা নয়-ছয় করা কি আমাদের সহ্য হয়?

গা-মা। কি হয়েছে?

আবু। কি হয়েছে! কা'ল একরাশ টাকা খরচ করে বাজারের সেরা বাঁদী আনলুম, রাত না পোয়াতে পোয়াতে তাদের ছেড়ে দিলে। দশ দশ হাজার চকচকে আভাঙা আসরফি চোখ না পাল্টাতে পাল্টাতে উপে গেল।

গা-মা। সে ত যা হবার হয়েই গেছে—এখন যে ছেলে আর এক বায়না ধরে বসেছে!

আবু। সে কি? আবার বায়না কি! আবার বাঁদী কিনে ছাড়বে না কি? তা হলে ত দশ হাজার দশ হাজার ক'রে রোজই বেরুতে লাগল দেখ্‌ছি! তা হ'লে ত সপ্তায় সত্তর হাজার, মাসে তিন লাখ, বছরে ছত্রিশ, পাঁচ বছরে একশ আশী, আর দু চার বছরেই ফরসা!

( উপবেশন )

গা-মা। ও কি মিঞা, ব'সে পড়লে যে।

আবু। আর কি, কোমর ভেঙ্গে গেল—আর আয়ুবের ছেলে ফকির হ'ল। বাচ্চা—বাচ্চা—দেখ বিবি, তোমার ছেলেকে আমি এখানে রাখতে পারব না। আর দেখ, ওই টুক্‌টুকে বান্দা আজিবটেকে বেচে ফেল। বান্দা খাটবে খুটবে খাবে—যতকাল পেঁট-পেঁটে হবে, ততই ভাল। বান্দার আবার চেহারা কেন?

গা-মা। তা না হয় হ'ল। কিন্তু আজিব যা হুকুম করবে, ছেলে কিনা তাই শুনবে?

আবু। বল ত বিবি!

গা-মা। বল ত সাহেব! বান্দা হ'ল কি না মনিব?

আবু। বল ত বিবি।

গা-মা। বল ত সাহেব! তুমি খাঁ খানান হাতে ক'রে মানুষ করলে, আমি মা পেটে ধরলুম—আমরা কি না কেউ নই!

আবু। বল ত বিবি!

গা-মা। বল ত সাহেব।

আবু। বেচে ফেল, বেচে ফেল। ছেলের আর সঙ্গীর দরকার নেই। ছেলেকে আমার সঙ্গে বোগদাদ পাঠিয়ে দাও।

গা-মা। সে কি সদাগর! ছেলে বোগদাদ যাবার বায়না ধরেছে, আমি কোথায় প্রতীকারের জন্য তোমার কাছে ছুটে এলুম, তুমিও বলছ বোগদাদ নিয়ে যাব!

আবু। বোগদাদ যাবার বায়না ধরেছে! তা হলে ত ছেলের এলেম হয়েছে!

গা-মা। আমি এখনও স্বামীর শোক সামলাতে পাচ্ছি না, এখন আবার ছেলেকে আড়াল করলে কি বাঁচব?

আবু। তবেই ত গোল বাধালে দেখছি!

গা-মা। খালিফার স্থান, ভাল খানা-পিনা, এখানের মত কি পাওয়া যায়?

আবু। না—একেবারে তুমি আমাকে পাগল করলে। সে বোগদাদ—খালিফের রাজধানী বোগদাদ। সোনাও কাদায় তার আঁস্তাকুঁড়ে ছড়াছড়ি যাচ্ছে, সে বোগদাদ।

( বাহারের প্রবেশ )

গা-মা। ও সদাগর, তোমায় যাচ্ঞা করি, আর বোগদাদ বোগদাদ ক'র না।

বাহার। হুজুর—তামাকু।

আবু। বেরো বেটা, আধ ঘণ্টা আগে ডেকেছি, এখন এলি,—বেরো বেটা।

বাহার। আচ্ছা।

আবু। যা, বাজার থেকে সের পাঁচেক ছোলা নিয়ে আয়।

বাহার। আচ্ছা।

আব। দেরী কর ত খেয়ে হাত দিয়ে দেখব—বুঝেছ?

বাহার। বুঝেছি! [প্রস্থান।

আব। সে বোগদাদ।

গা-মা। ও সদাগর, তোমার পায়ে পড়ি।

আব। আঙ্গুর, আখরোট, বেদানা, মস্ত তার রাস্তায় গড়াগড়ি যাচ্ছে—সে বোগদাদ।

গা-মা। ও সদাগর, ছেলে শুন্‌লে একেবারে ক্ষেপে যাবে।

আব। তা যাবে।

গা-মা। তা হ'লে উপায়?

আব। নিরুপায়।

গা-মা। তুমি যদি দয়া ক'রে রক্ষা কর। ছেলে যদি বোগদাদের কথা জিজ্ঞাসা করে, তা হ'লে তুমি ব'ল, বোগদাদ খারাপ সহর। আর একটু বুদ্ধি পাকুক, তখন সঙ্গে ক'রে বোগদাদে নিয়ে যেও। দুদিন রাখ, সদাগর সাহেব, মেহেরবাণী ক'রে দুদিন রাখ।

আব। আচ্ছা, তাই তাই—কি বল্‌ব?

গা-মা। বোলো, বোগদাদ বড় খারাপ সহর।

আব। এই কথা?

গা-মা। হাঁ সদাগর সাহেব।

আব। বহুত আচ্ছা।

(গানেমের প্রবেশ)

গা-মা। বেশ, আমার কোন আপত্তি নেই, সদাগর সাহেব যেতে বলে—যা।

গানেম। সদাগর সাহেব! আমি বোগদাদ যাব!

আব। না গানেম, সেখানে তোমার কিছুতেই যাওয়া হ'তে পারে না।

গানেম। কেন?

আব। বোগদাদ বড় খারাপ সহর।

গানেম। কিসে জানলে?

আব। নিজের মুলুক, আমি জানব না। বোগদাদ জুয়াচোরের আড্ডা—তোমার মতন ভাল-মানুষ পেলে সব ঠকিয়ে নেবে।

গানেম। বেশ, কারও সঙ্গে মিশব না।

আব। মিশবে না বল্লে ছাড়বে কে? তারা খুঁজে খুঁজে তোমার সঙ্গ নেবে। পথে বেরুলে গাঁট কাটবে, সুবিধে পেলে গলায় ছুরি দেবে।



গানেম। বল কি?

আব। তার ওপর রাস্তা-ঘাট খারাপ, খানা-পিনার সুবিধে নেই, দেখবার শোনবার জিনিস নেই—

গানেম। সে কি?

আব। জল খেলে কাসি হয়, বাতাস লাগলে বাতে ধরে।

গানেম। সে কি?

আব। হড়হড়ি কোয়াসা—ঝুপঝুপ বৃষ্টি—কট্‌কটে রদ্দুর—চটচটে জোচ্ছনা—

গানেম। আ রে আল্লা!

আব। প্যাঁচপেঁচে বেগম—ক্যাটক্যাটে কথা।

গানেম। মা, আর আমি বোগদাদ যাব না।

গা-মা। দেখলি বাবা, আমি কি তোকে মিছে কথা কয়েছিলেম?

(আজিবের প্রবেশ)

গানেম। আরে ছি ভাই, তুমি এমন মিথ্যা-বাদী!

আজিব। কি রকম?

গানেম। আবদুল সদাগর বল্‌ছে, বোগদাদ বড় খারাপ সহর

আজিব। হাঁ সদাগর সাহেব?

আব। বল্লুম বৈ কি!

আজিব। কি! কি কালিফের রাজধানী বোগ-দাদ—দুনিয়ার টেক্কা সহর বোগদাদ।

আব। হাঁ—হ্।

আজিব। বরফির গাছ, হালুয়ার পাহাড়, ক্ষীরের তালাও, সরাবের ফোয়ারা—সে বোগদাদ।

আব। বোগদাদ।

আজিব। সে বোগদাদের নিন্দে কে করে?

আব। কে করে? কোন্ শালা করে?

গানেম। ও মা, আমি বোগদাদ যাব।

গা-মা। ও সদাগর, এ কি রকম হ'ল?

আব। এই রকমই হয়ে থাকে—সে বোগদাদ।

গানেম। ও মা, যেতে বল্ না মা!

গা-মা। ও সদাগর, কি কর্‌ব, বল না।

আব। ওতে আর বলাবলি নেই, তোমায় ধরা প'ড়ে গেছি বিবি।

গানেম। মেহেরবানী ক'রে হুকুম দেন মা!

গা-মা। আচ্ছা হুকুম।

আজিব। তা হ'লে এস গানেম মিঞা—সে বোগ্‌দাদ!

গানেম। ও সদাগর সাহেব, আর দেরী করছ কেন?

আব। না না, বেশী দেরী কি। নাও, চল—চল—

গা-মা। দেখ সদাগর, তোমায় আর কি বল্‌ব—গানেম তোমার।

আব। সে আর একশবারই বলছ কেন বিবি! তুমি না বললেও গানেম আমার; আমি হাতে ক'রে ওকে মানুষ করেছি। আমার আর তিন কূলে কেউ নেই, গানেমই আমার সব। তবে সদাগরের ছেলে, ব্যবসাটা ত শিখতে হবে। যত দিন আছি, তত দিন পাঁচ জন ভাল লোকের সঙ্গে আলাপ-পরিচয় করিয়ে দিই। যাও, যাও, তোমরা এগিয়ে যাও।

গা-মা। ওকে আমি যেতে দিচ্ছি না।

আব। না, মা, তা কেন! এ ভাই ল্যাড়কা, তোমায় এখানে থাকতে হচ্ছে।

[ আবদুল ব্যতীত সকলের প্রস্থান।

( বাহারের প্রবেশ )

বাহার। ছোলা পেলুম না।

আব। ছোলা পেলিনি কি?

বাহার। না, ছোলার বড় দর।

আব। তবে এনেছিস কি?

বাহার। পায়রা মটর।

আব। আ রে মর বেটা, মটর কি! আলগা দাঁত, মটর চিবুতে পারব কেন?

বাহার। চুষে খাবে। একগাল মটরে পাঁচ দিন হবে।

আব। তবে রে বেটা!

বাহার। আর করব না—আর করব না—ফিরিয়ে দিয়ে আসি।

আব। আচ্ছা রাখ—ভাল ক'রে ধর—ভাল ক'রে ধর—প'ড়ে যাবে, প'ড়ে যাবে। যা বেটা—সব লোকসান করলে।

বাহার। এগুলো যে মাটী।

আব। মাটী—হলেই বা মাটী, ও মাটী কি অমনি এসেছে, মটরের মাটী পাল্লায় ওজন হয়। যাব্—আনি ওহ বাদ, মটর বাড়ন্ত হবে, সে দিন ঐ মাটীতে পিণ্ড রক্ষে হবে। নে, খুঁটে কুড়িয়ে নিয়ে আয়, যদি একটি ধুলো ফেলে রেখে এস, তা হ'লে জবাই করব।

[ প্রস্থান

বাহার।— ( গীত )

মেরি ভাণ্ড দিয়া আস্তানা।
ছিপ গুটায়কে চল মেরিজান ঝুট অভি পাস্তানা॥
ময় হো গোই বাউল মেহি বিসমেমুল,
ওভি লুটনে হরদম ছুটনে লোক্‌সান এহি বিলকুল,
পান্না জহরাৎ, বাদশাহী সওগাৎ
সবভি মটরদানা॥

---

## তৃতীয় দৃশ্য

বোগ্‌দাদ—অন্তঃপুরস্থ কক্ষ।

জুলিয়া।

( গীত )

এসে কাছে ফিরে গেছে ভালবাসা,
কিছু চায় না, কথা কয় না,
শুধু বাসনা কেবল কাছে আসা।
তারে আসতে বলে কে,
হৃদয় খুলে প্রাণের আদর তারে কে দেবে
তার প্রাণের জ্বালায় জল ঢালায়
যে বাড়ে পিয়াসা।
যতই আসে কাছে ঘেঁসে (তার) ততই দুরাশা॥

( নুর্‌নিহারের প্রবেশ )

নুর্‌। এ কি সাহাজাদী!

জুলিয়া। কি বাঁদী?

নুর। নেশা কি শাজাদীর ঘরেও প্রবেশ করেছে?

জুলিয়া। কিসের নেশা?

নুর্‌। বলি এ অসম্ভব ব্যাপার কেন? হঠাৎ এত প্রফুল্ল কেন?

জুলিয়া। আমি ত বলতে পারছি না, কেন বল দেখি?

নুর। যথার্থ?

জুলিয়া। সত্যি নুরনিহার, কিছু জানি না। মুখে হাসি এসেছে হেসেছি—প্রাণে গান এসেছে গেয়েছি।

নুর্‌। আমি বল্‌ব?

সর্ব্বস্ব একটা অতি তুচ্ছ বালিকার কাছে রক্ষিত হয়েছে। সে অমূল্য সর্ব্বস্বের ভিতরে বালিকা মনটিকে যদি রেখে দেয়, তাতে আর বিস্ময়ের কথা কি আছে জাঁহাপনা?

কালিফ। তুমি আমার! ইয়া আল্লা! স্বর্ণাক্ষরে এই কথা আমার উষ্ণীষে লিখে রাখব, আর স্বর্ণাক্ষরে এই কথা তোমার অবগুণ্ঠনে লিখে দিই—লিখে দিই জুলিয়া?

জুলিয়া। দিন।

কালিফ। মেশরৌর!

সহ্য কর্‌তে পারব না। সোহী!

( সোহীর প্রবেশ )

সোহী। হুকুম সম্রাজী।

জোবে। সম্রাজী! এ কথা কারে বল্‌ছিস সোহী?

সোহী। সোহী যার বাঁদী হয়ে ধন্য হয়েছে, তাকে বল্‌ছি।

জোবে। জাঁহাপনা কি বল্‌লেন শুনলি?

সোহী। শুনেছি।

জোবে। শুনেও তুই আমাকে সম্রাজ্ঞী বল্‌তে সাহস করেছিস?

সোহী। তবে কি আমারই মতন ওই বাঁদীকে সম্রাজ্ঞী বল্‌ব?

জোবে। সোহী। সিংহিনীর আসন শৃগালে গ্রহণ করবে? বাঁদী ক্রীতদাসী সুলতানা হবে? আর আমি সুলতানা—সম্রাটের আত্মীয়া ঐশ্বর্য্যময়ী মানময়ী হয়ে হতাদরে কালিফের ঘরে বাঁদীর ন্যায় অবস্থান করব?

সোহী। সোহী বেঁচে থাকতে এ কথা মনেও আন্‌বেন না বেগম সাহেব! প্রাণ থাকতে একটা বাঁদীকে আপনার আসনে বসতে দেব না।

জোবে। কি ক'রে বসা রোধ করবি?

সোহী। কি ক'রে করব, সে কথা সুলতানা সাহেবার শোনবার প্রয়োজন নেই! এতদিনে করতেম, বাঁদী জুলিয়ার পরিণাম দেখবার অপেক্ষায় করি নি। সুলতানা সাহেবা নিশ্চিন্ত হ'ন। তাতারিদের দমন ক'রে ঘরে ফিরে আর জাঁহাপনাকে জুলিয়া বাঁদীর চেহারা দেখতে হবে না।

জোবে। দেখিস সোহী; হুঁসিয়ার, ঘুণাক্ষরে জাঁহাপনা যেন না জান্‌তে পারেন।

সোহী। আপনি যদি নিজে না বলেন, তা হ'লে দুনিয়ার কেউ জানবে না। জানা দূরে থাক, কেউ সন্দেহ পর্য্যন্ত করবে না। আপনি আর এখানে দাঁড়াবেন না। এখনি হয় ত জাঁহাপনা যাত্রার মুখে আপনার কাছে বিদায় গ্রহণ করতে আস্‌বেন।

জোবে। আমি চল্লুম, কিন্তু শোন সোহী, আমার প্রাণ তোর হাতে সমর্পণ ক'রে চল্লুম। মারতে হয় তুই মারবি। তাও আমার সহ্য হবে, কিন্তু একটা বাঁদীর কাছে লাঞ্ছনা আমার সহ্য হবে না।

[ প্রস্থান।

সোহী। শক্তিমান যথেচ্ছাচার কালেফ, তুমি অবলার উপর অত্যাচারই জান, কিন্তু তার ফল জান কি? তবে শোন সম্রাট তোমার প্রিয়তমার আজ রাত্রির সুখনিদ্রাই তার কালনিদ্রা। তার কল্য প্রভাতে জাগরণ প্রেতে দেখবে, পিশাচে দেখবে—মানুষে দেখতে পারে না।

[ প্রস্থান।

—

## চতুর্থ দৃশ্য

বোগদাদ—আবদুলের বাটী।

আবদুল ও গানেম।

আব। কি রকম দেখছ বল দেখি গানেম মিঞা? বোগদাদ সহর ঠেকছে কেমন?

গানেম। ঠিক যেন একটি গোরস্থান।

আব। এই এই—মাটী করলে, মাটী করলে।

গানেম। মাটী হ'য়েই রয়েছে আর করবে কি? যে দিকে চাও, কেবল দেখ মাটীর ঢিবি! গোরস্থানের বড় বড় মিনার আকাশ পর্য্যন্ত মাথা তুলে খোদার কাছে মরা বোগদাদের পরিচয় দিচ্ছে। বোগদাদ! এই বোগদাদ! এমন সুন্দর সুন্দর অট্টালিকা, এমন সুন্দর বাগান, সব কি না প্রাণশূন্য। যত কি না মামদোর বাস। বোগদাদ! এই বোগদাদ! ছি বোগদাদ! তা যা হোক্, দেখ আবদুল সদাগর—দেখ বাপ! একটা বেগম মামদী হয়ে আমার ঘাড়ে চাপ্‌বার জন্য এসেছিল।

আব। বেগম? বেগম কি? এ আবার কি কথা?

গানেম। বেগম আবার কি কথা! বেগম যে কথা হয়, সেই কথা!

আব। এ কেয়া তাজ্জব কা বাত হায়?

গানেম। আর হায়—তুমি বাড়ীর কাজের জন্য গোলাম কিনতে গেছ, আমি একা ব'সে আছি, আর মা বোন আজিব সেখানে কি করছে ভাবছি, এমন সময় হপ্‌ ক'রে কোথা থেকে একটা বেগম এসে পড়ল। আমিও তাকে যত সেলাম ঠুকি, সেও তত আমাকে সেলাম ঠোকে। এই রকম খানিকক্ষণ সেলাম ঠোকাঠুকি চল্‌তে লাগল।

আব। তার পর?

গানেম। তার পর আমারও হাত ভেরে এল, তারও হাত ভেরে এল।

আব। তার পর?

গানেম। তার পর কান্না। সেও যতকাঁদে, আমিও তত কাঁদি।

আব। তার পর?

গানেম। কেঁদে কেঁদে দুজনেই কাহিল হয়ে পড়্‌লুম,—দু'জনেই চিঁ চিঁ করতে লাগলুম।

আব। তার পর?

গানেম। তার পর একেবারে চুপ। এই চুপ চল্লো ত চুপই চল্লো। কেউ আর কথা কয় না। সে প্যাট প্যাট ক'রে আমার পানে চেয়ে রইল, আমিও জুল জুল ক'রে তার মুখের পানে চেয়ে রইলুম।

আব। তার পর?

গানেম। তার পর। একশবারই আবার তার পর কি?

আব। কিছু তাকে দাও নি ত?

গানেম। সেখ আবদুল সদাগর বাপ, তার দুঃখের কথা শুনে অবধি প্রাণটা যে খারাপ হয়ে গেছে, তা তোমাকে আর কি বল্‌ব?

আব। এই যে বল্লে চুপ করেছিলে। তবে এ দুঃখের কথা হ'ল কখন?

গানেম। আরে মিঞা চোখে চোখে, কথা কি কেবল মুখে মুখেই কইতে হয়?

আব। কিছু তাকে দাওনি ত?

গানেম। মিছে কথাটা কেন কইব, কিছু দিতে হয়েছে বই কি।

আব। ইন্‌স্ আল্লা—ওয়ালা বিল্লা—এ কেয়া কিয়া?

গানেম। কেন হয়েছে কি?

আব। আর কি হবে, আমার মাথা! জোচ্চোরণী, সয়তানী, বেইমানী, ফকিরণী!

গানেম। বল কি? তবে কি সে বেগম নয়? ফকিরণী! কেয়া খপ্‌সুরৎ! ফকিরণী!

আব। কিধার গিয়া? কোন্ দিকে গেল? কত টাকা নিয়ে কোন্ দিকে গেল?

গানেম। ফকিরণী! কখন নয়।

আব। লাঠি—লাঠি—শীগ্‌গির আমার লাঠি! লাঠি মেরে মাথা ভেঙ্গে দেব।

গানেম। হাঁ—হাঁ, তোমার সখের লাঠি ভেঙ্গে যাবে—ভেঙ্গে যাবে।

আব। দেখ গানেম মিঞা! এমন বাড়াবাড়ি করলে তোমায় আমি এখানে আর এক লহমাও রাখতে পারি না। এ রকম খয়রাত করলে, বাদসার তোষাখানা একদিনে ফুরিয়ে যায়!

গানেম। তোমার তোষাখানা ত ফুরোয় না। দুনিয়াকে খয়রাত দাও, ঈশ্বর তোমাকে দান করবেন। ঈশ্বর দিলে তুমি খরচ ক'রে ফুরুতে পার আবদুল মিঞা! খয়রাত এক দিন করতেই হবে। যতই উপার্জ্জন কর, আত্মাকে কষ্ট দিয়ে, গরীব-দুঃখীকে ফাঁকি দিয়ে, বুক দিয়ে পড়ে টাকা রক্ষা কর, খয়রাত একদিন করতেই হবে। এই প্রকাণ্ড দুনিয়ার কোটি কোটি লোকের মধ্যে কোথায় তোমার আপনার জন লুকিয়ে আছে, কোন্ দিন এমন অলক্ষ্যে এসে প'ড়ে তোমার সঞ্চিত ধন নিয়ে যাবে যে, তুমি দিবারাত্রি সজাগ জাজ্বল্যমান চক্ষেও তা দেখতে পাবে না। তা তোমার জীবনে নিক্, মরণে নিক্, আত্মীয় মূর্ত্তিতে নিক্, কি শত্রু মূর্ত্তিতে নিক্—ভিক্ষুক হয়ে নিক্, কি ডাকাত হয়ে নিক্। তা তাকে পুত্রই বল, দেবতাই বল, কি দস্যুই বল, কি শয়তানই বল। টাকা এক দিন তোমার আশ্রয় থেকে পালিয়ে যাবেই যাবে।

(বাহারের প্রবেশ)

আব। কিন্তু—এত টাকা! যাক্! খোদা কি করে কিসের জন্য—যাক্। না—এক থ'লে আসরফি! কেটী দমবাজা দিয়ে—নিক্। কিন্তু চকচকে আসরফি! নাহক দরিয়ায় গেল!—

বাহার। যাক—

আব। (ক্রোধভরে) এখনও বলছি চলে যা বাচ্ছা!

বাহার। আচ্ছা।—

— —

## পঞ্চম দৃশ্য

বোগদাদ—কক্ষ।

জুলিয়া।

জুলিয়া। কি করলুম? কাজ কি ভাল করলুম? আর ত পারলুম না—এত ভালবাসা, এত আগ্রহ আর ত ঠেলতে পারলুম না। কিন্তু কি করলুম, কাজ কি ভাল করলুম? কালিফের আনন্দ—দাসদাসীর আনন্দ—রাজ্য শুদ্ধ লোকের আনন্দ, আমারও কি আনন্দ নয়? আনন্দ বৈ কি! আমি কালিফের প্রিয়তমা, কালিফ আমার কৃপাভিক্ষাবী, এতেও যদি আনন্দ না হয়, আনন্দ হবে কিসে? আমারও আনন্দ, কিন্তু সুলতানার কি সর্ব্বনাশ? কালিফের প্রিয়তমা মহিষী, রাজ্যেশ্বরী—আজ তার সর্ব্বনাশ। কিসের জন্য? ছি ছি ছি!

আমার জন্ত। বোখারার সুলতান-নন্দিনী—আজিব সায় ভগিনী, এই সর্ব্বনাশী জুলিয়ার জন্ত। কি ঘৃণা, কি লজ্জা, কি করলুম? কাজ কি ভাল করলুম? উঁহু—কাজ ভাল করলুম না। এক বৎসর রইলুম, বোবা হলুম না কেন? জান দিলুম না কেন? প্রাণ রেখে, কথা ক'য়ে, আত্মদানের প্রতিদান দিতে, এক জন নিরপরাধিনীর সর্ব্বনাশ করলুম! কাজ ভাল করলুম না—কাজ ভাল করলুম না।

( সুরনিহারের প্রবেশ )

[ গীত ]

দূরবীণ লেকে রংরেজ দেখা আসমান।
কেয়া মিলা আঁখ মে এ ভাগোয়ান॥
দরদকি দরমান ওকি চু ড়নে গিয়া।
কালিজেমে বাজ গিয়া সাজা হুয়া॥
মারুক বেনজীর,
খাঁ.. .া ঠামরে ভোড় দিয়া তীর
মেরা ভাজ্ দিয়া তসবীর—
উমদা দাওয়াই বেকদার ফরমাই,
আইয়ে হকিম সাব জান হায়রাণ॥

সুর। সেলাম সাজাদী।

জুলিয়া। কি খবর সুরনিহার?

সুর। খবর আচ্ছাও বলতে পারি, নাও বলতে পারি।

জুলিয়া। মানে কি?

সুর। আচ্ছা কেন—একটি সাধুদর্শন লাভ ঘটেছে। না কেন—সে তোমার ভাই নয়।

জুলিয়া। কিসে জানলি?

সুর। নামে। নাম তার আজিব নয়, ...নেম।

জুলিয়া। পরিচয় নিয়েছিলি?

সুর। নিতে হয় নি। পরিচয় আপনা আপনি ...ে উঠেছে, তার পরিচয় ছাপা থাকে না, ...দার এক সওদাগর-পুত্র, পিতৃবিয়োগের পর ... করতে বোগদাদে এসেছে।

জুলিয়া। এত সুখ্যাতি, ব্যাপারটা কি?

সুর। দাতার শিরোমণি, করুণার সাগর, ...ের প্রস্রবণ।

জুলিয়া। দেখতে কেমন?

সুর। তোমার ভাইয়ের যে রকম রূপের বর্ণনা করেছিলে, গোস্তাকি মাফ হয় সাজাদী, এ বুঝি তা হ'তেও সুন্দর!

জুলিয়া। বলিস্ কি? তা হ'লে মজে এসেছিস্ বল।

সুর। সে রূপ দেখলে সাজাদী তুমিও কি মজতে বাকী থাকতে?

জুলিয়া। চোপরাও বাঁদী, আমি এখন কালিফের গৃহিণী।

সুর। তবে আর বেশী কথা কেন সাজাদী, কি বলতে কি বলে ফেলব! সে তোমার ভাই নয়।

জুলিয়া। তোর হাতে কি?

সুর। আসরফী।

জুলিয়া। তার কাছে পেয়েছিস্ বুঝি?

সুর। সে ত মানে না, বলে আমার নয়, খোদার খয়রাত।

জুলিয়া। ওঃ! তাই তোর এত সুখ্যাতি। কিন্তু সুন্দরি! তোমার এই চাঁদমুখ দেখে, একটা যুবকের অবশ হাত থেকে যদি এক থ'লে আসরফী ঝ'রে পড়ে, সেটা কি দান হ'ল?

সুর। আর একটা কুৎসিতা কদাকারা বৃদ্ধার নাসিকাহীন মুখ দেখে, যদি সে হাত থেকে এ হতেও বেশী আসরফী ঝ'রে থাকে, সেটা কি দান নয়?

জুলিয়া। বলিস্ কি, তুই যে অবাক ক'রে দিলি!

সুর। আমি ত কিছুই পাই নি, আর পাঁচ জন লুটে নিয়েছে। সে মুক্তহস্তের কাছে যে গিয়েছে, তাকে আর অমনি ফিরতে হয় নি। বলব, কি সাজাদী, সে এক নূতন মূর্ত্তি।

জুলিয়া। আমার ভাইয়েরও ঠিক এই রকম ধরণ ছিল, তাইও আমার দানের সময় আত্মহারা হয়ে পড়ত, পাত্রাপাত্র বিচার থাকত না।

সুর। হাস্যময় সদানন্দ যুবা!—

জুলিয়া। আমিও ভাইয়ের মুখ কখন বিমর্ষ দেখিনি।

সুর। প্রতি কথায় রহস্য, প্রতি কথায় প্রাণ। বিষাদময় বোগদাদের সমস্ত জীবনটা যেন আজ একটা ঘরে আবদ্ধ হয়েছে। সে যে কি দেখলেম সাজাদী!

জুলিয়া। করিস্ কি সর্ব্বনাশি! আমাকে ভাই ভুলিয়ে দিবি? দেখ আমি কালিফের বাঁদী, আমার

কাছে পরপুরুষের নাম করিস্ নি। দেখ ভাই, সম্রাটকে ভালবেসেছি—সে কি মন্দ কাজ করেছি?

সুর। আমিও তাকে ভালবেসে ফেলেছি।

জুলিয়া। বাঁদী, ভালবাসতে গেলি কেন? সুখে ছিলি, আনন্দময়ী ছিলি, নিজের ওপর এ জুলুম কর্‌লি কেন? তাকে পাওয়া কি তোর সম্ভব?

সুর। আমি তাকে পেতে চাই না সাজাদী। আমি ধন-ভিখারিণী, ধন পেয়েছি, প্রাণ ভিক্ষা যে তার ওপর অত্যাচার! সে কে, আমি কে? সে কি, আমি কি? তাকে পাবার লোভ একবারও আমার প্রাণে জাগে নি—এখনও জাগে নি—ঈশ্বর করুন, যেন এমন স্বার্থপরতা কখন না আমার হৃদয়ে প্রবেশ করে।

জুলিয়া। বেশ, তবে ভালবেসে নির্জ্জনে তার চিন্তা নিয়ে দিবারাত্রি ব'সে থাক।

সুর। তবে যে দণ্ডে তারে ভালবাসলেম, সেই দণ্ডেই তাকে সুখী করবার জন্য একটি অমূল্য সামগ্রী দান করতে ইচ্ছা হয়েছিল।

জুলিয়া। সেটি কি সুরনিহার? এই আমার সম্মুখস্থ ক্ষুদ্র বালিকাটির নির্ম্মল হৃদয়খানি—কেমন না? বাঁদী। বুঝি এ হ'তে অমূল্য সামগ্রী আর আমি দেখিনি। কেমন, এই ত সুরনিহার?

সুর। এ হৃদয়? এ যে কাণাকড়ি সাজাদি! অন্যমনস্কে নিয়ে খেলা করবার জন্য এর মূল্য শুধু সাজাদীর কাছে। তা নয়।

জুলিয়া। তবে কি?

সুর। কালিফের গৃহশোভাকারিণী জুলিয়া সুন্দরী।

জুলিয়া। চুপ, চুপ, কর্‌লি কি? আমি কালিফের বাঁদা, তুই বাঁদীর বাঁদী।

সুর। আমি যার বাঁদী, প্রথম দর্শনেই তারে আমি সব দিয়েছি। যারে সুখী দেখাই আমার জীবনের একমাত্র কামনা, সেই জুলিয়াকে দান ক'রে, এই বিষম ঋণ পরিশোধের অদম্য আকাঙ্ক্ষা মুহূর্ত্তের মধ্যে আমার প্রাণে জেগে উঠেছিল।

জুলিয়া। চুপ চুপ পাগলি! কে শুনতে পাবে—জান যাবে।

সুর। আমি কি এমনি বেইমানী, সেই অমূল্য নিধিতে লোভ করব?

জুলিয়া। চুপ চুপ। জীবনের ভয় নে সর্ব্বনাশী? কি কর্‌লি সুরবিহার? তাকে আবা দেখতে গেলি কেন? রহস্য ক'রে ভিক্ষে কর্‌ কেন? এ বিপদ ঘরে আনলি, কেন? না— কেন কেন? আমার ভাই যে কথায় কথায় বলে ঈশ্বর যা করেন মঙ্গলের জন্য!

সুর। কি বল্‌লে?

জুলিয়া। ঈশ্বর যা করেন মঙ্গলের জন্য।

সুর। এও যে ওই বলে গো সাজাদী!

জুলিয়া। বাঁদা, চুপ রও। আমি কালিফে বাঁদী পিয়ার, জান—আমার বিশ্বাসে কালিফে প্রাণ আমার গর্ব্বে রাজ্যের অস্তিত্ব নির্ভর করছে নারীর দুর্ব্বল হৃদয়ের ভিত্তিতে ধা মারিস্ নি।

সুর। সাজাদী! কাজ বড় অন্যায় করেছি।

জুলিয়া। কেন—অন্যায় কেন, বেশ করেছিস্ আমার হুকুমে আবার গিয়েছিস্—বেশ করেছিস্ সুখ্যাতির পাত্র সুখ্যাতি করেছিস্—অন্যায় কেন আদরের সামগ্রী, ভালবেসেছিস্, বেশ করেছিস্ নে একটা গান গা। কালিফ—কালিফ, শক্তিমান কালিফ, নারীর গর্ব্বের সামগ্রী, জুলিয়ার সর্ব্বস্ব কালিফ—আনন্দের কথা, প্রেমের কথা—সে আমার —বলবার কথা। ইতিহাসের পাতে স্বর্ণাক্ষরে লিপিবদ্ধ হবার কথা! সুরনিহার! স্ফূর্ত্তি ক'রে আজ আমায় একটা গান শুনিয়ে দে।

(জুলিয়ার পরিক্রমণ)

(সুরনিহারের গীত)

ইয়ে হাল কৈসা হয়া।
দিল আপসে বলে, যাায় বিদার চলে,
লাল দেখি কাহে আঁখিয়া॥
ইয়ারসে দিল—উসার চসম্ গিরা,
মনুসে দিয়া দিল
পরী প্যারকর গুল বদন,
দিলা দেকে ফগুবন—
বদ গিয়া বেচারা রোজি রগুবন।
আসমানসে উখাড় গিরা মাহতা॥

জুলিয়া। কই সুরনিহার, এত সাধসুর—গান গাইলি নি?

সুর। বুঝি সর্ব্বনাশ করলুম সাজাদী! ঘোর অমাবস্যার রাত্রি শেষে, প্রলয়ের মেঘকে আবাহন

করে, বুঝি জুলিয়া সুন্দরীকে আর সূর্য্য দেখতে দিলুম না! সর্ব্বনাশ করলুম! তাই বা কেন? সেই যে মহাপুরুষ বল্‌লে, এই যে সাজাদী বল্‌লে—তবে আমি কি বল্‌তে পারি না? কে আমাকে সে অদৃষ্টপূর্ব্ব-স্থানে, সে অপরিচিত পুরুষের কাছে নিয়ে গেছে? ঈশ্বর! ঈশ্বর যা করেন মঙ্গলের জন্য।

— —

## ষষ্ঠ দৃশ্য

বাগদাদ—ভাড়াটিয়া বাটী।

আবদুল ও গানেম।

আব। সর্ব্বনাশ করলে? সব টাকা জুলিনে ফুঁকে দিলে? কাল কি খাব, তার পর্য্যন্ত স্থির রাখলে না?—বল দেখি এখন কি করি, কোথা থেকে খরচ চালাই?

গানেম। খোদা চালিয়ে দেবে।

আব। খোদা তোমার জন্য হাতে ক'রে বসে আছে! যাও—আর পাগলামি ক'র না, চুপ ক'রে বসে থাক। যেমন ক'রে পারি জুলিন কষ্টে সৃষ্টে চালাব, তার পর ঘরের ছেলে, মানে মানে ঘরে ফিরিয়ে নে যাব। বাপ, আগুনের ফিন্‌কি কাপড়ে বেঁধে এনেছিলুম, দাউ দাউ ক'রে জ্বলে উঠল, চোখে কাণে দেখতে শুনতে দিলে না। এ বোগদাদ—জুয়াচোরের খাঁটি দেখে আছে—এ বোগদাদ।

গানেম। না—না।

আব। দেখ গানেম মিঞা! আমার রাগ বাড়িও না, সুমুখ থেকে চ'লে যাও।

গানেম। তোমার কি রাগ আছে?

আব। এখানে একটা উটকো প্যাড়্‌কা এনে সর্ব্বনাশ ক'রে বসলুম। ও বাবা! টাকাগুলো দিলে কি? মহচ্ছব করলে, ছিনিমিনি খেল্‌লে! কি দেখছ—যাও না, ঘরের কোণে ব'সে থাক, আমি একবার সদাগরদের কাছে যাব, কিছু ভিক্ষে শিক্ষে ক'রে আনব—খাওয়া চাই ত!

গানেম। ছ্যাঃ—মিছে কথা কও কেন? টাকা ভিক্ষে ক'রে আনবেন, তাতে আমার কি হবে? টাকা রয়েছে খয়রাতের টাকায় ...কেন?



আব। ব্যবসার টাকায় তোমায় খাওয়াব?

গানেম। খাওয়াবে না? আমি বেঁচে থাক্‌লে ত ব্যবসা।

আব। ব্যবসার টাকায় তোমায় খাওয়াব? বল কি?

গানেম। তা হ'লে তুমি ব্যবসায়ই কর—আমি না খেয়ে ম'রে যাই।

আব। তা তুমি খুনই হও, আর হারামীই হও, তা থেকে আমি সিকি পয়সাও খরচ করছিনি। আমি এ খাতার হিসেব, ও খাতায় আনছিনি। ও বাবা কি করলে, টাকাগুলো কি করলে। আরে বে-দরদি—কেয়া কিয়া! লাখো রূপেয়া কেয়া কিয়া! লাখো রূপেয়াকা জলপাই—দুলাখ হ'ত। দুলাখ রূপেয়াকা কজলী আম, চারলাখ হ'ত। (দাড়ি টানিতে টানিতে) কেয়া কিয়া! আরে কমবকত, কেয়া কিয়া—চার লাখ রূপেয়াকা চাউল, বাঙ্গালা মুলুককা চাউল—দশ লাখ হ'ত! আর দশ লাখ রূপেয়াকা অরহরকি দাউল—আরে গানেম মিঞা—আরে বে-অকুফ—ছাম আঁখ্‌মে দেখ্‌তা হায়—জাহাজ ভরপুর দশ লাখ রূপেয়াকা অরহরকা দাউল।

গানেম। ভুস্ ক'রে ডুবে যেত। আবদুল মিঞা! তোমার দশ লাখ রূপেয়াকা—অরহরকা দাউলকা জাহাজ, তোমার চখের উপর মাঝদরিয়ায় ভুস্ ক'রে ডুবে যেত। খয়রাত কর—খয়রাত কর। কেন লাখ টাকা মূলধন থেকে বিশ লাখ করে, জাহাজে পুরে চোখের উপর ডুবিয়ে, বুড়ো বয়সে দম ফেটে মরে যাবে? আমাকেও শুদ্ধ মারবে? খয়রাত কর—খয়রাত কর।

আব। আমাকে খেতে দেবে কি না দেবে বল দেখি? ব্যবসা শুদ্ধ মাটী করবে?

গানেম। আচ্ছা বাপু—আমি যাচ্ছি।

[ প্রস্থান।

আব। টাকা আছে, টাকা আছে। আবু আয়ুবের ছেলে, গানেম মিঞাকে দশ বিশ হাজারের জন্য, পরের কাছে হাত পাততে হবে? টাকা আছে, টাকা আছে। কিন্তু খুন হ'লেও বার করচি নি। একটু কষ্ট হ'ক, একটু বুঝ্‌ক। ওর ধন ও খরচ করবে, তাতে বাধা দেওয়া উচিত নয়, তবে কি না ওর বাপ মরণ কালে, আমার হাতে হাতে স'পে দিয়েছে। মা আসবার সময়

গানেম আমার ব'লে গছিয়ে দিয়েছে। আমার ব্যবসা এখন ওর, ওর ভাল এখন আমার! একটু বুঝুক, একটু ঠেকুক, একটু শিখুক। ও রে বাচ্ছা! বাচ্ছা! ওরে গাধা, গিধোড়, উল্লুকবাচ্ছা?

( বাহারের প্রবেশ )

বাহার। হুজুর!

আব। ইধার আও! দেখ আমি সদাগরদের সঙ্গে দেখা করব, আর গোটাকতক গোলাম কিনে আনব। তুই ততক্ষণ দোর আগ্‌লে ব'সে থাকবি।

বাহার। আচ্ছা।

আব। যতক্ষণ না ফিরব, ততক্ষণ দরজা খুলবি নি।

বাহার। আচ্ছা।

আব। গানেম মিঞাকে এ কথা বলিস্ নি!

বাহার। না।

আব। যদি কেউ আসে, চুপি চুপি তাড়িয়ে দিবি।

বাহার। আচ্ছা।

আব। আর দেখ, যদি ওই বেটী আসে। ( গা ঠেলিয়া ) বুঝ্‌লি?

বাহার। বুঝেছি।

আব। কি বুঝেছিস্?

বাহার। যদি ওই বেটী আসে—

আব। তা হ'লে পয়জার হাঁক্‌রাবি।

বাহার। তা হ'লে পয়জার দাও।

আব। আরে বেটা মুখে! দরজা বন্ধ ক'রে, জানালার ফাঁক দিয়ে মুখ বাড়িয়ে দাপট মারবি।

বাহার। বহুত আচ্ছা।

( গানেমের প্রবেশ )

আব। আবার আস্‌ছ কেন?

গানেম। কি হ'ল আবদুল মিঞা? গোরস্থান কি ফেঁসে গেল? চারিদিকে মাদোরা লাফা-লাফি ছুপোছুপি করছে, হাউই উঠছে, ফানস ছুটছে, চরকী ফর্ ফর্ করছে, তুবড়ী ফেঁসে যাচ্ছে, গান বাজনা—ব্যাপার কি আবদুল মিঞা? গোর-স্থানের তলা কি উল্টে গেল?

আব। ( হাস্য ) হা—হা—হা, এতক্ষণে বুঝেছি—গোরস্থান গোরস্থান কর কেন—এতক্ষণে বুঝেছি। তা নয়, গানেম মিঞা তা নয়। কালি-ফের জন্য, সমস্ত সহরের লোক দুঃখিত থাক্‌তো বলে সহরটা এক রকম নিঝুম মেরে ছিল। এত দিন পরে জুলিয়া বিবি পাকড়াও হয়েছে, সহর-বাসী সকলে জান্‌তে পেরেছে, তাই খোদাদে আনন্দ লেগেছে।

গানেম। বটে! তা হ'লে ত যথার্থই আন-ন্দের কথা আবদুল মিঞা!

আব। হাঁ—এতো সাচবাত হ্যায়।

গানেম। এর চেয়ে খোস খবর আর হ'তে পারে না, কেমন না বাপ?

আব। আলবাৎ।

গানেম। তবে আমরা চুপ ক'রে আছি কেন!

আব। তুমি আর কি করবে? বিষ হারিয়ে চোড়া; তোমার আর আনন্দ করবা আছে কি?

গানেম। সে কি? চুপ ক'রে থাক্‌ব?

আব। আচ্ছা রোসো, হবে—হবে। আমি বাজার থেকে গোটা কতক তুবড়ী আর হাউ কিনে আন্‌ছি।

গানেম। আর খয়রাত?

আব। চোপরাও! আর খয়রাত? কে খয়রাত না হ'লে কি আর আমোদ হয় না? বে তাও দিচ্ছি ( ট্যাঁক হইতে বাহির করিয়া ) এ পাঁচ পয়সা। সব খরচ ক'র না। বাচ্ছা! চা পয়সার কড়ি ভাঙ্গিয়ে আন্‌তো। এই চার পয়স আজকের মত খরচ কর, এক পয়সা হাতে রাখ মুখ দেখে যথার্থ গরীব দেখে দিও, যেন ছুঁহাে চড়িও না। ( নেপথ্যে কোলাহল ) এ কি, গো কিসের? দোর খুলে এসেছিস্?

বাহার। তুমি আমায় ডেকেছ, চ'লে এসেছি দরজা দিয়ে আস্‌তে তো বল নি।

আব। দরজা দিয়ে আয়, দরজা দিয়ে আ

( নেপথ্যে কোলাহল )

আব। এইও—এইও—বাহার যাও, বাহ যাও। হিয়া কুচ্ নেহি মিলেগা—মার দেগা কোতল করে গা—বাত শুন্‌তা নেই? দেখো —দেখোগে?

গানেম। ( আবদুলকে ধরিয়া ) হাঁ হাঁ—ক আনন্দের দিন—আনন্দের দিন!

আব। আরে পাজী, দরজা দিয়ে আয়, দরজা দিয়ে আয়!

বাহার। আমার ভয় কচ্চে যে!

আব। খুন করব, দরজা দে—দরজা দে। —ছেড়ে দাও, ছেড়ে দাও।

বাহার। ভ্যাঁ—ভ্যা—( ক্রন্দন )

আব। চোপ—চোপ—রোতা হায় কাহে? চুপ কর্, চুপ কর্।

বাহার। আচ্ছা।

( ভিখারিগণের প্রবেশ )

আব। বাহার যাও—বাহার যাও। মার দে গা, খুন করে গা!

গানেম। হাঁ—হাঁ—আজ আনন্দের দিন—আনন্দের দিন!

আব। তবে দাও, কি আছে দাও। আমি এই হাত গুটুলুম। কেমন ক'রে দেবে দাও দেখি।

বাহার। হাঁ দেবে—ওদের আবার দেবে! ( গানেমের প্রতি ) দাও ত হুজুর, তোমার সেই টাকার থলিটে, টাকা ছুড়ে মেরে বেটাদের মাথা ফাটিয়ে দি।

আব। সে কি? টাকার থলে? কোথায় পেলে? (ট্যাকে হাত দিয়া) ওই যা! সর্ব্বনাশ করেছি—চাবি ফেলে এসেছি!

[ প্রস্থান।

গানেম। যাও ভাই সব, এই যৎসামান্য কিছু কিছু নিয়ে শীগগির শীগগির চ'লে যাও।

ভিখারিগণ। হুজুরের জয় জয়কার হোক।

[ প্রস্থান।

বাহার। হুজুর, ওরা কোথা থেকে এল, আর কত টাকা নিয়ে গেল, আর আমি হুজুরের গোলাম, আমি কিছু পেলুম না।

গানেম। বালক, তোর দিকে আগে আমার চাওয়া উচিত ছিল। তা যখন করি নি, তখন জরিমানার স্বরূপ বাদবাকী সব তোকে দিয়ে দিলুম।

বাহার। বাহার—বাহার। চরকী ঘোরাও, ফানস ওড়াও, হাউই ছুটাও, আর খয়রাত কর—খয়রাত কর।

গানেম। লুকো, লুকো। মিঞা সাহেব আসছে।

( আবদুলের প্রবেশ )

আব। আঁা, মূলধনে হাত, মূলধনে হাত? কই—থলে কই? ইয়া আল্লা—করলে কি? মূলধনে হাত?—যাক্, যা দিয়েছ দিয়েছ, দাও বাদবাকী আমার হাতে। হা খোদা, এ কি হ'ল?

গানেম। তোমায় একটু যেন রাগত রাগত বোধ হচ্ছে। মিথ্যে, না বাপ?

আব। দাও—দাও, দাও—দাও।

গানেম। দেব কি, আর কিছু নেই।

আব। কিছু নেই, কিছু নেই? হাজার টাকা চোখ পাল্টাতে না পাল্টাতে উপে গেল। না, শিরে সর্প ঘাত করেছে, আমি তাগা নিয়ে ছুটোছুটি করছি কেন? একে তোমার বাবাও বাঁচাতে পারবে না।

( ভিখারিণী বালিকাগণের প্রবেশ )

গীত।

তুম্ লাগি হায়, কাঁহা যায়েঙ্গে,
কাঁহা মিলে খানা।
ইধার উধার যাঁহা যাঁয়ে সব তরপ্‌সে মানা॥
এত্‌নি বড়ি দুনিয়ামে এক নে বেরাদার।
তব্‌ভি নেহি ভিখ্ মিল্‌তা সব্‌ভি ফক্কিকার॥
এক হুজা দাদে দাতা, আউর নেহি দানা।
একগুণকা শওগুণ হ্যায় অল্লহসে পানা॥

গানেম। ঈশ্বর! আর ত আমার হাতে কিছু রাখ নি। প্রভু, দাসকে লজ্জায় ফেল না।

আব। আবার এদেরও কিছু দিতে হবে না কি গানেম মিঞা?

গানেম। না দিলে কি ভাল দেখায়? আজ আনন্দের দিন—তুমিই বল না বাপ!

আব। ( ক্রোধে ) তবে সব দাও। ( চাবি নিক্ষেপ ) খোদার কসম, কিছু রাখতে পারবে না।

গানেম। বাপ খোদা তোমার মঙ্গল করুন।

[ চাবি লইয়া বেগে প্রস্থান।

আব। সত্যিই দেবে, সত্যিই দেবে! আবু আয়ুবের কষ্ট ক'রে রোজগারের ধন, সব লুটিয়ে দেবে! তবে দে, আর আমি কিছু বলছি নি। আমি এই আড় হয়ে রইলুম।

বালিকাগণ।

গীত।

কেন পেট কাঁদে কে জানে।
খেটে মরে হাতে পায়, পেট সুধু বসে খায়,
এর কি মানে॥
পেট বড় বেয়াড়া, নড়ে না চড়ে না দেয় না সাড়া—
দিলে তাড়া, পাড়া ঘুরিয়ে আনে।
পেটের জ্বালায় পিরীতি পালায়,
ছিঁড়ে যায় এক টানে॥

( গানেমের প্রবেশ ভিক্ষাদান )

[ বালিকাগণের প্রস্থান।

আব। হাঁ হাঁ—কর কি? ধন সব দিতে হবে! ওর একটি পয়সাও যদি রাখ, তা হ'লে তোমারি এক দিন, কি আমারি একদিন।

গানেম। ক্ষেপে গেলে না কি বাপ? এ তুমি কি করছ?

আব। সে আমার যা খুশী; তোমাকে কিন্তু একটি পয়সাও রাখতে দেব না।

গানেম। তুমি অমন করছ কেন? আমি কি পাগল? ঈশ্বর যদি দেন, আমি কি দিয়ে ফুরুতে পারি?

আব। ও বাত হাম নেহি শুনে গা।

গানেম। নেহি শুনে গা?

আব। নেহি শুনে গা।

গানেম। নেহি শুনে গা? তবে আয় ত বাহার, সহরে কে কোথায় গরীব, অনাথ, আতুর আছে, ঢেড়া পিটে নিয়ে আয়। খোদার হুকুম আবদুল মিঞার মুখ দিয়ে বেরিয়েছে! আমি সেই হুকুম তামিল করব। আয় বাহার আয়।

[ প্রস্থান।

আব। সত্যিই ত, কি করলুম? ঝড়-তুফান এড়িয়ে ডেঙ্গার লা মাঝদরিয়ায় এনে হাল ছেড়ে দিলুম! এখন যদি সর্ব্বস্ব যায়, সেটা যে আমার দোষ! ওর ধন ও আপনার ইচ্ছামত গরীব দুঃখীকে দান করত, তৃপ্তি পেত, আমি তার সে সুখে বাধা দিতে গেলুম কেন? শেষে, রাগের মাথায় এ কি করলুম? ধর্ম্মতঃ আমিই ত ধনের দায়ী। খেসারত দেবে কে? ওর মা ধর্ম্মবিশ্বাসে ওর সকল ভার আমার উপর দিয়েছে, এখন যদি সব যায়, খেসারত দেবে কে? কেন, ভয় কি (বুক ঠুকিয়া) ভয় কি? খেসারত দেব আমি দুনিয়ায় খয়রাত করতে খোদা গানেমকে পাঠিয়েছে। সে গানেম দুনিয়ায় এত স্থা[ন] থাকতে আমার ঘরে এল কেন? এর কি মা[নে] নেই? আমি আবদুল সদাগর—এত বড় বোকা! —খোদা এটা কি আর আমি বুঝতে পারি নি[?] এই যে গানেমকে আবদুল সদাগরের মায়ার পা[কে] পাকে জড়িয়েছ, একদণ্ড না দেখলে চো[খে] আঁধার দেখাচ্ছ, খোদা তোমার এ খেলা আ[মি] কি বুঝতে পারি নি? গানেম দিয়ে আমার চো[খ] ফুটিয়ে দিলে। এতকাল ব্যবসা-বাণিজ্য ক'[রে] সাত সাত পুরুষ ধ'রে আমরা এই যে এত উপার্জ্জ[ন] করলেম, কি করলেম? আমার পূর্ব্ব ছয় পুরু[ষ] উপার্জ্জন ক'রে, না খেয়ে মরেছে গোড়া থেকে আরম্ভ ক'রে, যে যার নিজের ছেলের উপর, রোজগার ক'রে, না খেয়ে মরবার ভার দিয়ে গেছে। আমি সর্ব্ব শেষ। স্ত্রী নাই, পুত্র নাই, আপনার বলবার, শেষকালে মুখে জল দেবার একটা প্রাণী নাই। রাশি রাশি আসরফী, চুনী, পান্না, হীরে, জহরত—সাত পুরুষের উপার্জ্জিত সম্পত্তি, কাকে আগলাতে রেখে যাবে আবদুল মিঞা? আগলাবার লোক শেষ হয়েছে, এইবারে খরচের লোক এসেছে। গানেম, গানেম! এ দৌলত তোমার। তোমার খরচের জন্য খোদা, সাতপুরুষ ধ'রে, আমাদের হাতে এ দৌলত জমা ক'রে আসছেন। গানেম, গানেম, বাপ! আজ তোর ধন, তোর হাতে সমর্পণ করি। বাপ—গানেম! বাপ—গানেম! বাপ—গানেম!

( পরিক্রমণ

( পশ্চাৎ হইতে গানেমের প্রবেশ
ও আবদুলকে ধারণ )

গানেম। আবদুল মিঞা, আবদুল মিঞা— বাপু! তুমি কি করছ?

আব। খোদার কসম, যে মূর্ত্তিতে দেখা দিয়েছিস্, এ মূর্ত্তি যেন এক দিনের জন্যও ত্যা[গ] না করিস্। খয়রাতি গানেম, দুহাতে তুই খয়রা[ত] কর। না করিস্ জাহান্নমে যাবি।

গানেম। বাপ, ও তুমি কি বলছ? আ[জ] আনন্দের দিন—তুমি কি করছ? আমার বাপে[র]

দোস্ত। আমার বাপ নেই, এখন তুমিই আমার বাপ।

আব। হাঁ, এই বাত। যথার্থই আজ আনন্দের দিন। বাপ গানেম, নে সব নে।

গানেম। কি নেব?

আব। কিন্তু দেখ বাপ, হাতে ক'রে মানুষ করা যাহার—

গানেম। সে ত আমারই ভাই।

আব। বেশ বেশ—তবে এই নে গানেম। এই দেখ তোর কি আছে। এই সব নে।

—

## পট-পরিবর্তন

ধনাগার—উন্মুক্ত।

গানেম। ইয়া—আল্লা—এ কি।

আব। এই সমস্তই তোমার। তোমা তোমার খরচের জন্য আমার জিম্মায় রেখে দিয়েছে।

( পরীগণের আবির্ভাব )

( গীত )

পরীগণ।

থর থর থর ফুল এনেছি।
চাঁদিনী যাড়িয়া,
অমিয় ছাঁকিয়া পরাণ ঢালিয়া রেখেছি।
ফুলের সৌরভে ছুটে এসেছে লোভে,
দিগন্তে ভিখারী শত, বাধা পথে কত পেয়েছি॥
হাতে ধরে ছিল তারামালা, গায়ে ধরেছিল চাঁদ,
মন্দাকিনী উথলা, চপলা পথে পেতেছিল ফাঁদ।
দিগঙ্গনা মধুগানে, ধরেছে তানে তানে,
তাই এ প্রাণের আবরণে,
বুকে পুরে তারে রেখেছি॥

—

# দ্বিতীয় অঙ্ক

—:০:—

## প্রথম দৃশ্য

বসোরা—বাগান।

গুলনার।

( গীত )

জুঁইয়ারে ফুলওয়া কুমিলা গেলি,
গোধুলি সময় বেলি, থোড়ি নয়ন দেলি,
সারারাতি আতিপাতি বাস বিলালি।
একলি চললু হায়, উমতি করলু কাম
বস করি চিত্ত চোরায়লি॥

( আজিবের প্রবেশ )

আজিব। এ কি গুলনার বিবি! সহসা তোমার এ পরিবর্তন কেন? চিরানন্দময়ি! বিষাদিনী কেন? স্বর্গের ছবি, মূর্তিমতী প্রফুল্লতা, প্রকৃতির সকল সৌন্দর্য্যের সার সমষ্টি, তোড়াবাঁধা খোদার সওগাদ বসরাই গুল! স্বরাজ্যে এসে গোলাপ বেলা চামেলী সখীকুলের মধ্যে বসেও জলে ভাসছ কেন?

গুল। হাঁ আজিব, ঈশ্বর যা করেন, সব কি মঙ্গলের জন্য?

আজিব। এই ত আমার বিশ্বাস।

গুল। কিন্তু যে বলেছে, সে গোলাম।

আজিব। সে গানেমের গোলাম। গুলনারের দেহরক্ষী হয়ে তার সঙ্গে থাকাই তার কার্য্য।

গুল। কিন্তু পিতার কাছে শুনেছি, তুমি আজন্ম গোলাম নও।

আজিব। তা নই, কিন্তু স্বাধীন থাকলে, গানেম গুলনার দেখতে পেতেম না।

গুল। স্বাধীন থাকলে তুমি যা ইচ্ছে তাই করতে পারতে।

আজিব। হয় ত আত্মহত্যা করতুম।

গুল। যেথা ইচ্ছে যেতে পারতে!

আজিব। বুঝি বিপথে যেতুম।

গুল। গোলাম কবে সুখ পেয়েছে? কম হ'ক কি বেশীই হ'ক, কবে সে মনিবের হাত থেকে নিস্তার পেয়েছে?

আজিব। সুখ পেলে গোলাম বুঝি ঈশ্বরকে ডাকতে পেত না। অত্যাচারিত না হ'লে বুঝি গোলাম ঈশ্বরের সামীপ্য অনুভব করতে পারত না।

গুল। মুখের কথা রেখে দাও। তোমার আগ্রহেই না তাই আমার বোগ্দাদ গেছে? ভাই আমার স্বাধীন, ইচ্ছা ক'রে বোগ্দাদে গেছে, কেউ বাধা দিয়ে তাকে রাখতে পারলে না। কিন্তু তুমি পরাধীন, সম্পূর্ণ ইচ্ছা থাকতেও তার সঙ্গে যেতে পারলে না। মনিবের এক কথায় তোমার ইচ্ছার দমন করতে হ'ল!

আজিব। ঈশ্বর মনিবের মুখ দিয়ে আমাকে বোগ্দাদে যেতে নিষেধ করেছেন। কেন করেছেন? বোধ হয়, সঙ্গে গেলে মনিবের কোন মহাসুখের অন্তরায় হতুম। হয় ত কোন মহাবিপদ থেকে রক্ষা করবার জন্য খোদা আমাকে তাঁর সঙ্গে যেতে দেন নি। আর কেন করেছেন বলব গুলনার?

গুল। কেন?

আজিব। যা স্বপ্নেও দেখব ব'লে মনে করি নি, তাই দেখবার জন্য। এই ক্ষুদ্র বালিকার এই ক্ষুদ্র হৃদয়টুকুতে সাগর প্রমাণ করুণা থাকতে পারে, তাই দেখবার জন্য ঈশ্বর আমাকে বোগ্দাদে যেতে দেন নি। সদানন্দরূপিণী তুমি যে এমন মমতাময়ী, একটা তুচ্ছ গোলামের জন্য এমন চিন্তিতা, মলিনা, অশ্রুসিক্তা, এ দেখবার জন্য যে আমি আমরণ শৃঙ্খলভারে থাকতে পারি গুলনার। করুণাশ্রুর এক একটি বিন্দুতে যে এক একটা সাম্রাজ্য ক্রয় করা যায়! আমি তার সহস্র বিন্দুর অধিকারী। আমার মতন ধনী আর কে আছে? গুলনার, এত দিনে বুঝলুম, আমার পরম মঙ্গলের জন্য খোদা আমাকে গোলাম করেছেন।

গুল। ছাইয়ের জন্য করেছেন, পাঁশের জন্য করেছেন, আমি এর কিছুই বুঝতে পারি না।

[ প্রস্থান।

( গানেমের মার প্রবেশ )

গা-মা। দেখ বাছা! তোমায় আমি একটা কড়া কথা কইব।

আজিব। শীগগির বল, দেরী সয় না।

গা-মা। তুমি বদ্-মতলবী, ফেরেপবাজ যাদুকর।

আজিব। এই কথা?

গা-মা। তুমি আমার ছেলেকে পর করেছ।

আজিব। তার পর?

গা-মা। আমার মেয়েকেও পর করবার যোগাড় করেছ।

আজিব। আর কিছু আছে?

গা-মা। আর আছে আমার মাথা। ছেলে মেয়ে যদি পর হয়ে গেল, তবে আর রইল কি? ছেলে মা মা বলে অজ্ঞান হ'ত, কখন দেউড়ীর চৌকাঠের বাহিরে পা দিত না, সে ছেলে ভড়াক ক'রে গেল কি না বোগ্দাদে!

আজিব। আর মেয়ে?

গা-মা। আর মেয়ে? মেয়ে আমার দিনের মধ্যে চব্বিশ বার খেত, ঘুর ঘুর ক'রে ঘুরত, ছুট ছুট করে কাছে আসত, হাতটি পেতে রাবড়ী নিত, আর চুক চুক ক'রে খেত। সে মেয়ের খাওয়া কি না দু' একবারে ঠেকেছে। ঐ দু' একবার গেলেই ত মেয়ে আমার যায়। আর খাওয়া বাড়াতে গেলেই ত মেয়ে আমার হাতছাড়া হয়!

আজিব। তোমার কি বিশ্বাস, আমার জন্য?

গা-মা। বিশ্বাস আবার কি—তোমারি জন্য।

আজিব। তা হ'লে ত বড় দোষের কথা।

গা-মা। বল ত বাবা, দোষের কথা নয়? আমার মেয়ে বসোরা সহরের শ্রেষ্ঠ সুন্দরী।

আজিব। বসোরা কেন, দুনিয়ার। অনেক দেশ ঘুরিছি, অনেক আমীর বাদ্সার ঘর দেখিছি, অনেক সুন্দরী দেখিছি, কিন্তু এমনটি দেখি নি।

গা-মা। বল ত বাবা! এমন মেয়ে আবার মলিন হবে? বসোরাই গুল ফোটবার মুখেই শুকিয়ে যাবে?

আজিব। এর চেয়ে দুঃখের কথা আর নাই।

গা-মা। বল ত বাবা, এর চেয়ে কি দুঃখের কথা আছে? আমার স্বামী মরণকালে বলে গিয়েছেলেন—হাতে ধ'রে, খোদার কসম দিয়ে—মেয়েকে এমন পাত্রে যেন না দেওয়া হয়, যাতে বংশ-মর্য্যাদা লোপ পায়। বংশমর্য্যাদা থাকবে, চরিত্রে ভাল থাকবে, রূপে মনোমত হবে, এমন বরটি না পেলে তিনি মেয়ের বে দেবেন না প্রতিজ্ঞা করেছিলেন। আমার স্বামীর জীবদ্দশায় কত আমীর, ওমরাও, নবাব, আমার মেয়ের রূপের কথা শুনে, স্বামীর পায়ে পাগড়ী রেখেছিল, কিন্তু একজনও তাঁর পছন্দ হয় নি।

হোক না নবাব বাদশা, সাদীর পর মেয়ে অসুখী হবে, দীর্ঘ নিশ্বাস ফেল্‌বে, এ তিনি মনে করতেও শিউরে উঠতেন।

আজিব। আমিই শিউরে উঠি, তা তিনি ত পিতা। গোলাম ব'লে কি আমাদের মর্য্যাদা জ্ঞান নেই? যদি বংশমর্য্যাদা লোপ কর, কিংবা অপাত্রে কন্যা দাও, তা হ'লে তোমাদের ওপর আমার দারুণ ঘৃণা হবে।

গা-মা। বাবা তুমি দীর্ঘজীবী হয়ে থাক। এমন কথা ত আমায় কেউ বলে নি! এমন সোনার ছেলে তুমি, তুমি কেন বান্দা হ'লে!

আজিব। তার পর কি বল্‌তে চাও, বল।

গা-মা। তার পর বল্‌ব কি আর মাথা মুণ্ড। বলুম ত তাঁর সময় কত ছেলে এল, কিন্তু একটাও পছন্দে এল না। বংশ মেলে ত পাত্র মেলে না, পাত্র মেলে ত বংশ মেলে না, আর বংশ পাত্র দুই মেলে ত পোড়া মেয়ের নজরে ঠেকে না। এই বংশ, পাত্র আর পোড়া মেয়ের নজর, এই তিনে আমার হাড়ে নাড়ে জ্বালিয়ে মারলে। তারপর পাত্র মিল্‌ল, পোড়া মেয়ের নজর ঠাণ্ডা হ'ল, কিন্তু আলা চার গুণ জ্ব'লে উঠল। আজিব সব মিল্‌ল, বংশ মিলল না।

আজিব। তুমি ভুল বুঝেছ।

গা-মা। তা ত বুঝবই! তুমি আমার মেয়েকে পেটে ধরেছ কি না, কাজেই তুমি যা বুঝবে, সেটা ঠিক, আর আমি যা বুঝব, সেইটাই ভুল!

আজিব। তোমার মেয়ে দয়াময়ী। আমি গোলাম। আমায় দেখে, সে করুণাসাগর উথলে উঠেছে।

গা-মা। করুণাসাগর উথলে উঠল ত খোরাক বন্ধ হ'ল কেন?

আজিব। বুড়ো মেয়ে কি এখন চব্বিশ ঘণ্টাই খাবে?

গা-মা। করুণা নয়, করুণা নয়, আজিব—ভালবাসা।

আজিব। আমি ত কই কিছুই বুঝতে পারিনি।

গা-মা। ও পোড়া রোগ, আপনা আপনি বোঝবার যো নেই, পরে বুঝিয়ে দেয়, তবে বোঝা যায়। কত হতভাগী হতভাগা আজীবন যে যার প্রেমের ঝাঁঝে শুকিয়ে ম'ল, কিন্তু কেউ কাকে বোঝাতে পারলে না।

আজিব। তুমি বুঝলে কিসে?

গা-মা। খোরাকে। গানেমের বাপকে দেখে আমার পেটে অন্নজল ঢোকেনি, কিন্তু যে দিন তার সঙ্গে সাদী হ'ল, সে দিন সাত দিনের খোরাক এক দিনে মেরে দিলুম।

আজিব। দুর বুড়ি! এই সব কথা কি ছেলের কাছে কয়?

গা-মা। কি যে ছাই কইব, কিছুই যে বুঝতে পাচ্ছি না।

আজিব। আমায় বেচে ফেল।

গা-মা। ও বাবা! তা প্রাণ থাকতে পারব না।

আজিব। তা হ'লে ভাল পাত্রে দেখে, মেয়েকে এই বেলা সপে দাও।

গা-মা। তা পারব না।

আজিব। তা হ'লে না হয় বল, দিন কতকের জন্য স'রে যাই।

গা-মা। বাপ রে! তা বল্‌তে পারব না। মেয়ে যদি আমার মারা যায়!

আজিব। তবে বল গলায় দড়ী দিই।

গা-মা। ও রে বাবা! এ কি কথা? ভাল মানুষের ছেলে তুমি, সোনার চাঁদ তুমি, আমার গানেমের দোস্ত—পোড়া—মেয়ের—কি বল্‌তে ছিলুম ছাই—তাই। তুমি কি অপরাধে গলায় দড়ী দেবে?

আজিব। রাখতেও পারবে না—ছাড়তেও পারবে না?

গা-মা। হাঁ বাবা—ও দুটোর কিছুই করতে পারব না। থাকলে—মেয়ের খোরাক যাবে, গেলে—মারা যাবে।

আজিব। তা হ'লে কি করব বল?

গা-মা। কিছুই বল্‌তে পাচ্ছি না বাবা আজিব।

আজিব। আচ্ছা আমি একটা বল্‌ব?

গা-মা। বল ত বাবা—বল ত! বাবা আজিব—মান রক্ষা কর, পুত্র-কন্যার প্রাণ রক্ষা কর।

আজিব। আমি যদি রাজপুত্র হ'তুম, তা হ'লে তোমার আর কোনও গোল থাকত না?

গা-মা। ও বাবা, তা হ'লে যে কি মজা হ'ত বাবা, তা কি বল্‌ব? আমার ছেলে বাবা, আমার মেয়ে বাবা, আমি বাবা, পীরের দরগায় বাবা, এত এত শিরণি বাবা, এত এত খয়রাত বাবা।

আজিব। তা হ'লে আমায় দু'দিনের জন্য ছেড়ে দাও!

গা-মা। তার পর?

আজিব। কিছুদিনের জন্য বসোরা ত্যাগ করব!

গা-মা। ও বাবা!

আজিব। ও বাবা নয়—শোন, রাজপুত্র হবার চেষ্টা করব। হ'তে পারি—ফিরব, নচেৎ আর ফিরব না।

গা-মা। ও বাবা! ও কি কথা?

আজিব। আমি এখনি যাব। তোমার মেয়েকে আমার সেলাম দাও, তুমি নাও। এই ফুরসত নিলেম, এই চল্লেম। কিন্তু জেন, ফিরতে পারি আর না পারি, যেখানে থাকব, আমি তোমাদের গোলাম।

গা-মা। গোলাম তুমি, কেমন ক'রে রাজপুত্র হবে বাবা?

আজিব। খোদা যদি তোমার মেয়ের রক্ষা করবার জন্য আমায় গোলাম করতে পারে, খোদা তাকে পাবার জন্য আমায় রাজপুত্র করতে পারবে না?

গা-মা। খোদা তা কি করবেন বাবা আজিব?

আজিব। বসরাই গুল যদি আমার নসীবেই থাকে, তা হ'লে অবশ্যই করবেন।

গা-মা। বাবা, ছেলে যদি শোনে যে তুমি আমার কথায় চলে যাচ্ছ?

আজিব। খোদাকে দেখাব, মনিবের কাছে ফুরসৎ নেব, নইলে আমার যাবার সাধ্য কি? হুকুম কর—আমি আসি। গানেমের মা, গুলনারের মা, আমার মা।

গা-মা। আবার কবে আসবে বাবা?

আজিব। এই যে বল্লেম। আর আমায় আবদ্ধ ক'র না, আমি চল্লেম।

গা-মা। ও বাবা, বাগ্রতা করি বাবা, একান্তই যদি যাও ত একেবারে যেও না, দিন দু'চার আশে পাশে, আড়ালে আবডালে, আনাচে কানাচে ঘুরে ফিরে দেখ বাবা, মেয়ের যদি বিয়ে হয়, তা হ'লে যেয়ো। আর না যদি হয় বাবা, তা হ'লে মোল্লা ডাকিয়ে ব্যবস্থা নিচ্ছি বাবা—আমার মানে কায নেই বাবা।

আজিব। ভাল—তা বুঝে দেখব। সেলাম

[ প্রস্থান।

গা-মা। কিন্তু ঐ যে একেবারে কি বল্লে বাবা, ওটা কিছুতেই নয় বাবা! বড় জোর তিন মাস, এর বেশী কিছুতেই নয়। তা তুমি তার ভেতর যাই হও, এই আমার হুকুম বাবা! বুঝেছ বাবা?—হাঁ বাবা?

[ প্রস্থান।

---

## দ্বিতীয় দৃশ্য

নগর-তোরণ।

ভিখারী পুরুষ ও স্ত্রী।

১ম স্ত্রী। হঁ গো মিঞা, ব্যাপারটা কি হ'ল বল দেখি?

১ম-পু। দূর হ্যাকা মাগী, কণ্ঠায় কণ্ঠায় খেয়ে এসি, বুঝতে পারলি নি।

১ম-স্ত্রী। আর মিঞা বোঝবার কি সময় পেলুম! ক্ষিদে খাঁ খাঁ করছিল। মোগলাই খিচুড়ী দেখে বাকরোধ হয়ে গেল! বোঝবার কি সময় পেলুম! হাঁ মিঞা, ব্যাপারটা হ'ল কি?

২য়-পু। বোগদাদের খাঁদা সদাগর কাল রাত্তিরে মারা পড়েছে।

২য় পু। খাঁদা সদাগর! সে কে?

১ম পু। কি আপদ! খাঁদা সদাগর কে, তা জানিস্ না! আবদুল সদাগরকে জানিস্ ত? এ সেই আবদুলের ফুফুতো চাচা।

১ম-স্ত্রী। আহা!—তা তার হয়েছিল কি মিঞা?

১ম-পু। হঠাৎ বিষম খেয়ে দম আটকে মারা গেল। কাল সমস্ত দিনটে সহরে ধুমধাম প'ড়ে গিয়েছিল কি না! তাইতে সদাগর সমস্ত দিন বেচাকেনা করেছে। খাবার অবকাশ পায় নি। রাত্রে দোকান-পাট বন্ধ ক'রে ঘরে গিয়ে ছাকু টাকু যা হোক একটু মুখে দিয়েছে, আর যেমন দিয়েছে, অমনি বিষম খেয়েছে। আর যেমন বিষম খাওয়া, অমনি দম আটকে প্রাণ যাওয়া।

[ প্রস্থান।

( আবদুল ও গানেমের প্রবেশ )

আব। তুমি ঘরে ফিরে যাও, আমি আজ আর সহরে যেতে পারব না। যে সদাগর আজ মরেছে, তার সঙ্গে যার যার দোস্তী লেনাদেনা ছিল,

তাদের সবাইকে এ মাঠে ব'সে খানা-পিনা করতে হবে, তারা সকলে সেই মাঠে ব'সে আজ সারারাত খোদার নাম নেবে। তার পর কাল সকালে মাটী দিয়ে নেমাজ ক'রে ঘরে ফিরবে, কাজেই আমি আজ ফিরতে পারব না। রাত প্রথম প্রহর হলেই এই ফটক বন্ধ হ'য়ে যাবে, তখন আর বাইরের লোক লোক ভেতরে যেতে পারবে না, আর ভেতরের লোক বাইরে আসতে পারবে না। তোমায় ফটক পার ক'রে আবার এখনি আমায় ফিরতে হবে। তোমায় ওপারে না রেখে, ফিরছি না। নাও, পা চালিয়ে চল।

গানেম। রস—একটু রস, সহরের এ পাশটা একবার দেখে নি। আহা দেখ বাপ, এ দিকটা কেমন চমৎকার।

আব। এখন আর দেখবার সময় নয়, আর এক দিন বেলাবেলি ঘোড়া ক'রে এসে সব দেখে যেও। নাও চল।

গানেম। রস, আর একটু রস।

আব। আজ আর নয়—আর এক দিন—কাল পরশু—যখন ইচ্ছে—তখন।

গানেম। সে ত হবেই—তবে একটু রস না, আহা দেখ বাপ, মস্ত মাঠ, তার ও দিকে দরিয়া, তার ওপরে সূর্য্য অস্ত যাচ্ছে, কেমন দেখাচ্ছে!

আব। আরে গেল—আর এক দিন দেখ!

গানেম। দেখ, অমন করলে, আমি ব'সে পড়ব।

আব। কি আপদ, এখনি ফটক বন্ধ হয়ে যাবে যে!

গানেম। যাক্ না, তাতে তোমার কি?

আব। এ সব কি কথা?

গানেম। কেন, কি কথা কেন? যথাসর্ব্বস্ব আমায় দিয়েছ, যায় আমার যাবে, তোমার কি?

আব। দিয়েছি ব'লে কি লুটিয়ে দিতে দিয়েছি না কি? তা হ'লে কি দিতে আমার আর কেউ লোক ছিল না?

গানেম। তা হ'লে বল তোমার আত্মীয় আছে।

আব। এমন পাগলের পাল্লায় ত আমি কখন পড়ি নি গা। আরে বোকা! যার পয়সা আছে, তার কি কখন আত্মীয়ের অভাব হয়?

গানেম। তা হ'লে বাপ তোমার আত্মীয় আছে?

আব। না—আমি খাঁড়া তালগাছ—মাঠের মাঝে বাতাস খেয়ে জন্মেছি।

গানেম। আচ্ছা—আমি পরখ করব।

আব। পরখ করতে হবে না, পাগলামি রাখ—চল। গোলাম বেটারা সব নূতন—এখনও মুখ চিনে উঠতে পারি নি। ঘর-দোর ভেঙ্গে টাকাকড়ি নিয়ে যদি লম্বা দেয়, তা হ'লে একেবারে দফা-রফা।

প্রহরী। বাহারকা আদমী বাহার যাও, ভিতরকা আদমী ভিতর আও; ঝট পট—ঝট পট!

আব। হাঁ—হাঁ, যাতা হ্যায় মিঞা সাব—যাতা হ্যায় মিঞা সাব! চল—চল—চল!

গানেম। আমি পরখ করব।

আব। না—কেমা মুস্কিল! আবার পরখ করবে কি?

গানেম। আমি দেখব, রাস্তার লোকের সঙ্গে তোমার সম্বন্ধ আছে কি না।

আব। সে কাল দেখো।—পরশু দেখো—তার পর দিন দেখো—তার পর দিন দেখো। নাও, চল চল। বাপ আমার, ধন আমার, গানেম আমার, সন্ধ্যে হলো! হয় ত আর'র ডেরা চিনতে পারবে না; চল বাপ, চল।

গানেম। বেশ ত—তুমি যাও না।

আব। আমি যাব, আর তুমি এখানে দাঁড়িয়ে থাকবে?

গানেম। তা কি করব, আমার জায়গাটা বড় মিষ্টি লাগছে। আহা—দেখ আবদুল মিঞা, সমস্ত আসমানের সোনাটা যেন দরিয়ার ভেতরে ঢুকে পড়েছে।

আব। না—তুমি আমার ইজ্জত পর্য্যন্ত নষ্ট করলে দেখছি!

গানেম। তোমার ইজ্জত!—কোন্ বদমাস নষ্ট করে? আমি কোথাকার কে—আমার জন্ম তোমার ইজ্জত—কোন্ বেয়াদব নষ্ট করে?

আব। তুমি কোথাকার কে?

গানেম। তা নয় ত কি? আমার বাড়ী বসোরা, আর তোমার বাড়ী বোগদাদ। কোথায় ঘর, কি সম্পর্ক! আমার জন্ম কাজ-কর্ম্ম বন্ধ, ব্যবসা-বাণিজ্য বন্ধ—

আব। এ কেমন বাত?

গানেম। সঙ্গে সঙ্গে আহার নিদ্রা ত্যাগ ক'রে ঘুরছ, নীরবে অত্যাচার সইছ! তোমার ইজ্জত

কোন্ উল্লুক নষ্ট করে? জল্‌দি বল বাপ—উসকো, শির জুদা করেঙ্গে!

আব। আরে বে-অকুফ, তুই কোথাকার কে!

গানেম। তা নয় ত কি? আমি কোথাকার কে, তারে কি না সাত পুরুষের গচ্ছিত ধন—

আব। এই—এই, শুনতে পাবে, শুনতে পাবে!

গানেম। বাদশার ঘরে নেই এত দৌলত—

আব। এই—এই, শুনতে পাবে, শুনতে পাবে —আশে পাশে চোর—অলিতে গলিতে চোর।

গানেম। জালা জালা জহরত, চৌবাচ্চা চৌবাচ্চা মোহর—

আব। গেল গেল—সব গেল—বান্দা গেল—টাকা গেল।

প্রহরী। হুসিয়ার—খবরদার। ফটক বন্ধ হোতা হায়, জল্‌দি আও—জল্‌দি আও ঝট পট—

আব। গেল গেল—গেল গেল—চ'লে এস—চ'লে এস—পা চালিয়ে—পা চালিয়ে।

( বাহারের প্রবেশ )

বাহার। হুজুর! গোলাম, গোলাম ভাগে।

আব। মাটী করলে—মাটী করলে! চ'লে এস, ছুটে এস! ( বাহারের প্রতি )—যা—যা—আগলা আগলা—আরে পাজী খাড়া কাহে! জল্‌দি যা—জল্‌দি যা—জ দি—জল্‌দি।

বাহার। তারা আমায় মারবে যে!

আব। চোপরাও পাজী নচ্ছার গিধ্বোড়—জল্‌দি যা—জল্‌দি যা—যা—যা—যা—যা—

বাহার। ভাঁ্যা—ভাঁ্যা—( ক্রন্দন )

প্রহরী। হুসিয়ার—খবরদার।

[ অপর পার্শ্বে প্রস্থান।

আব। মাটী করলে—মাটী করলে! সবুর মিঞা সাহেব, থোড়া সবুর—মেহেরবাণী—থোড়া সবুর। আমীরকা লেড়কা হায়, বাউরা হায়—আরে চলে—চলে—চলে—

প্রহরী। হাঁ—হাঁ খবরদার—(গানেমের প্রতি) আইয়ে হুজুর জল্‌দি আইয়ে।

( জনৈক বৃদ্ধার প্রবেশ )

বৃদ্ধা। ওগো—বাবা গো, আমার কি হ'ল গো? পোড়া পেটের জন্য কেন তাকে কাছ ছাড়া করলুম গো?

গানেম। কেন বাছা তুমি কাঁদছ?

বৃদ্ধা। কে বাবা তুমি—কে বাবা তুমি? বাবা! দয়া ক'রে এ বুড়ীর কিছু উপকার কর। বাবা রক্ষা কর, বাবা রক্ষা কর!

গানেম। কি হয়েছে—তোমার কি হয়েছে?

বৃদ্ধা। আমার ছেলে খাঁদা সদাগরের মাটী দেখতে মাঠে গেছে, এখনও ফিরল না। ও দিকে পশ্চিমে মেঘ উঠেছে, এখনি ঝড় উঠবে, আমার সর্ব্বনাশ হবে, আমি চোখে অপসা দেখি বাবা, সে আমার অন্ধের নড়ী বাবা!

আব। চোপরাও বুড্‌ঢী, উধার যাও। আমীরকা লেড়কা, ফরমাস্ মৎ কর।

বৃদ্ধা। হুজুর আমীরকা লেড়কা! তা হ'লে কি করি হুজুর, আমার কি হবে হুজুর?

গানেম। ফটক বন্ধ কর, হাম্ নেহি যাগা। চল বাছা, তোমার ছেলেকে খুঁজে দিই গে।

প্রহরী। যো হুকুম, খবরদার—খবরদার।

আব। হা আল্লা—এ কি হ'ল, খোল দেও—বকসিস্—বকসিস্—

বাহা। হুজুর মারা যাবে, খাড়ে ফটক পড়বে।

প্রহরী। খবরদার—খবরদার!

[ ফটক বন্ধ।

---

## তৃতীয় দৃশ্য

ঝড়, বৃষ্টি, বজ্রাঘাত।

( গানেমের প্রবেশ )

গানেম। কই বৃদ্ধা কোথায় তুই? তোর ছেলে বিপন্ন ব'লে যে আমাকে ডেকে নিয়ে এলি? নিয়ে এসে কোথায় গেলি? তাই ত, বুড়ী কোথায় গেল—আবদুল মিঞা কোথায় গেল—সহর কোথায় গেল—অন্ধকারে আকাশ ভ'রে গেল—প্রবল বন্যা দিক আক্রমণ করবে। বা—বা—নিয়তির ঈষৎ ইঙ্গিতে এ আমি কোথায় এসে পড়লুম? কোথায় বসোরা, কোথায় বোগ্দাদ? কোথায় মায়ের আদর, ভগ্নীর স্নেহ, স্বজন বান্ধবের আত্মীয়তা, আর আমুরের ভাজমহল, আর কোথায় আলোকহীন, জীবনহীন, কেবল বিষাদভরা, বিভীষিকাময় বোগ্দাদের কবরস্থান! আজিব!

আজিব। তোমার মত আজ আমি বল্‌তে পারি—দিগন্ত প্রতিধ্বনিত ক'রে, মৃত্তিকা গহ্বরস্থ বিশ্রান্ত মহাত্মাদের কর্ণ বধীর ক'রে মুক্তকণ্ঠে বল্‌তে পারি—ঈশ্বর যা করেন—মঙ্গলের জন্ম! (নতজানু) ঈশ্বর! ঈশ্বর! এ মঙ্গল আমায় বুঝিয়ে দাও। এই মহাবিপদে, এই ঘোর অন্ধকারে, এই ঝড়বৃষ্টি মেঘ গর্জ্জন করকাপাত বজ্রাঘাতের ভিতরে আমাকে একবার তোমার মঙ্গলময় মূর্ত্তি দেখাও! এ জীবনের অপর প্রান্তে ব'সে দেখলে সুখী হব না, কাল দেখলেও তুষ্ট হব না, আজ দেখাও—এখনি দেখাও! (উঠিয়া) আর দেখাবে কি? সেখান তো সমভাবেই চলেছে। সেই কড় কড়, সেই ঝন্ ঝন্, সেই সব রকমের একটু একটু—নেই কি? এমন সময় আজিবকে পেতেম তো তাকে ঝড়বৃষ্টির সঙ্গে আলাপ করবার জন্ম এইখানে দাঁড় করিয়ে রাখতেম। আর তারা যখন জলে মিলে বাতাসে দেখতে দেখতে ফ্যাকাসে মেরে যেত, তখন কবরে ঢুকে মামলোর আওয়াজে চেঁচিয়ে বল্‌তেম—ঈশ্বর যা করেন, মঙ্গলের জন্ম।

(ছদ্মবেশে আজিবের প্রবেশ)

আজিব। ঈশ্বর যা করেন—মঙ্গলের জন্ম।

গানেম। অাঁ! সে কি কথা—সে কি কথা?

আজিব। ঐ এক কথা—ঈশ্বর যা করেন—মঙ্গলের জন্ম

গানেম। তবেই ত মুস্কিল!

আজিব। মুস্কিল আসান। তুমি আবদুল সদাগরের শিকারের জিনিষ, তোমার মুস্কিল?

গানেম। ও বাবা! পরিচয় পর্য্যন্ত জানতে পেরেছ! তা হ'লে অনেকক্ষণ থেকে পেছু নিয়েছ! বল।

আজিব। অনেকক্ষণ কি? অনেক দিন থেকে পেছু পেছু ঘুরছি।

গানেম। তবে এত দিন থাকতে আজ সুমুখে কেন মিঞা? আজ আমার কাছে ত কিছু নেই না।

আজিব। তোমার কাছে মিলবে না—এ-ও কি একটা কথা! তোমার কাছে যা দৌলত আছে, সমস্ত দুনিয়া ঢুঁড়লেও তা পাওয়া যাবে না।

গানেম। তবে ত মুস্কিলের ওপর মুস্কিল, এ খবর তোমায় কে দিলে?

আজিব। খোদা দিয়েছে।

গানেম। এই ত বাবা! খোদা একটা আস্ত মিথ্যে কথা কয়ে ফেলেছে! বাবা, খোদা তোমাকে ভালমানুষ পেয়ে দমবাজী দিয়েছে। সে খোদার ধন—আবদুল সদাগর আমাকে রক্ষক করতে চায়। তাইতে মিঞা, সদাগরের সঙ্গে আবার তকরার চলছে।

আজিব। সে ধন তোমার সঙ্গে সঙ্গে ঘুরছে, আবদুল সদাগর কোথা পাবে?

গানেম। দোহাই মিঞা, কিছু নেই!

আজিব। মিঞা সাহেব! আমাকে কি দস্যুই স্থির করলে?

গানেম। আরে মিঞা, তা কি পারি? তুমি আমার পৈতৃক অংশীদার, ঝড়বৃষ্টিটা একা একা ভোগ করছি দেখে বখরা নিতে এসেছ।

আজিব। নাও—এস মিঞা, এ গভীর রাত্রে এ বিষম দুর্যোগে, এ জনহীন দেশে আশ্রয় পাবে না। এস, তোমাকে কোন নিরাপদ স্থানে নিয়ে যাই।

গানেম আরে না না—তা কি কখন হ'তে পারে? খোদা যা করেন যখন মঙ্গলের জন্ম, তখন এই ঝড়বৃষ্টি করকাপাত বজ্রাঘাত এস দুই দোস্ত পড়ে কণ্ঠায় কণ্ঠায় খাই—এ জীবনরূপ অসহ্য ব্যাধির হাত থেকে নিস্তার পাই।

আজিব। ঈশ্বর যা করেন শুধু মঙ্গলের জন্ম। তবে না কি আমরা ক্ষুদ্রবুদ্ধি স্বার্থপর, তাই ঈশ্বরের সকল কার্য্য বুঝতে না পেরে সময় সময় তাঁর নিন্দে করি। কিন্তু মিঞা, বাপ মায়ের মত মঙ্গলাভিলাষী আর কে আছে?

গানেম। বাবা! তুমি যে রংদার বোল ঝাড়তে লাগলে মিঞা!

আজিব। মন থেকে ঝেড়ে ফেলতে পারলে সব বোলই রংদার হয়। নাও, ঝড় উঠল, বৃষ্টি এল—চল।

গানেম। তা' হলে মাঠের মাঝখানে মঙ্গল সাধনটা বড় সুবিধে হবে না?

আজিব। এখনও এত অবিশ্বাস? তা হ'লে হুকুম কর আমি চলে যাই।

গানেম। আমার হুকুম! এর মানে কি?

আজিব। আমি আপনার গোলাম, আপনাকে বিপন্ন দেখে রক্ষা করতে এসেছি! আদেশ না পেলে আমার যাবার অধিকার নেই।

গানেম। ভুল বুঝেছ মিঞা, আমি কালিফ নই।

আজিব। আপনিই আমার কালিফ।

গানেম। এ শুভ সংবাদ শুনে তোমাকে যে কিছু দিতে পারলেম না!

আজিব। আমি আর কিছু চাই না, কেবল চ'লে যাবার হুকুম চাই।

গানেম। বেশ—হুকুম!

আজিব। বহুত বহুত সেলাম। গানেম সাহেব, আমি চল্লুম।

গানেম। সে কি—কে তুমি?

আজিব। তোমার গোলাম আজিব।

গানেম। আমার ভাই আজিব, আমার ওস্তাদ আজিব? আমার হৃদয়ে যে এক অপূর্ব্ব আলোক প্রবেশ করিয়ে দিয়েছে, আমার সেই জান আজিব। কিন্তু এ যে অসম্ভব ভাই, সত্য সত্যই তুমি এখানে?

আজিব। হুকুম নিয়েছি এখন চল্লুম, ফিরে এসে কারণ বলব। আর আমাকে থাকতে অনুরোধ ক'র না। আমিও এই দুর্য্যোগে ইচ্ছা ক'রে মঙ্গলময়ের মঙ্গল দেখতে এসেছিলুম, কিন্তু গানেম, যা কখন দেখবার আশা করি নি, তাই দেখেছি। আবু আয়ুবের প্রিয় সন্তান দীন-দুঃখীর মা বাপ—সাহেবজাদা গানেম, আজ সর্ব্বাংশূন্য নিরাশ্রয়, নতজানু হ'য়ে ঈশ্বরের পানে দয়া-ভিখারী হ'য়ে চেয়ে আছে! এ এক অপূর্ব্ব দৃশ্য! হুজুর পাঠিয়ে দিই, কোথাও যেও না—বাড়ীর সংবাদ ভাল, আশঙ্কার কারণ নেই। তবে আমার সঙ্গে হয় ত কিছু দিনের জন্য দেখা হবে না। কেন হবে না—প্রশ্ন ক'র না। সহরে না প্রবেশ করতে পার, বেহারারা যেখানে নিয়ে যাবে, সেইখানেই যাবে। আমি চল্লুম। সেলাম।

[ প্রস্থান।

গানেম। আজিব—এ কেমন হ'ল? যাক্ যখন অনুরোধ করতে নিষেধ ক'রে গেল, তখন আর ডাকব না। আজিবের সঙ্গে দেখা করতে চেয়েছিলুম—দেখা হ'ল আবার বিচ্ছেদ! স্বপ্নদৃষ্ট ছবির মতন, সুদূর-গগনের চঞ্চলতাময়ী বিদ্যুদ্দীপ্তির মতন, বুঝতে না বুঝতেই আনন্দ আমার মিলিয়ে গেল! যাক্, গেল গেল! কিন্তু একটি অপূর্ব্ব সামগ্রী—এক মহামন্ত্র ত চিরজীবনের মত আমার-হৃদয় প্রস্তরে অঙ্কিত ক'রে গেল! খোদা! আজ আমি বুঝতে পেরেছি, তুমি যা কর, মঙ্গলের জন্য।

( বাহারের পুনঃ প্রবেশ )

বাহার। হাঁ হুজুর, এটা ঠিক কথা। ওটা আমিও বুঝতে পেরেছি।

গানেম। আরে তুই কে?

বাহার। বাচ্ছা।

গানেম। তুই? ফটক বন্ধ, কেমন ক'রে এলি?

বাহার। খোদা ফটক খুলে দিয়েছে।

গানেম। বাচ্ছা!—এ সর্ব্বনেশে স্থানে আজিব, তার পর আবার বাচ্ছা!

বাহার। আজ্ঞে হাঁ হুজুর! আহাম্ম চ'লে গেল, এইবারে তার চেষ্টা। হুজুর, আমি তোমায় মজা দেখাব!

গানেম। গোরস্থানে মজা কি রে গাধা?

বাহার। হুজুর! কি বলব? তোমাকে হারিয়ে আবদুল মিঞা পাগলের মতন ছুটতে ছুটতে বাড়ীর দিকে চ'লে গেল, আমিও আপনার কাছে আসব ব'লে পাগলের মতন চারিদিকে ঘুরতে লাগলুম। এমন সময় দেখি, কতকগুলো বান্দা একটা কফিন মাথায় ক'রে চুপি চুপি ফটকের কাছে এসে উপস্থিত। ফটকওয়ালা চুপি চুপি ফটক খুলে দিলে। আমিও সেই ফাঁকে গুড়ি মেরে কফিনের তলায় ঢুকে সহরের বাইরে চলে এলুম। বান্দারা কেউ কিছু জানতে পারলে না। তারা চুপি চুপি মাটীতে কফিন পুতে, আবার চুপি চুপি ফিরে গেল দেখে আমার সন্দেহ হ'ল। তারা চ'লে গেলে, আমি মাটী খুঁড়ে কফিন বার করেছি। খুলে দেখি, তার ভেতরে এক আওরৎ। এমন সুন্দরী আওরৎ আমি কখন দেখি নি। দেখে মনে হ'ল মরে নি, শুশ্রূষা করলে বাঁচে।

গানেম। চল বাহার, জল্‌দি চল—জল্‌দি চল।

বাহার। বাঁচিয়ে ফেল হুজুর, বাঁচিয়ে ফেল।

[ উভয়ের প্রস্থান।

——

## চতুর্থ দৃশ্য

কবর-স্থান।

তৃণশয্যায় জুলিয়া।

জুলিয়া। (চোখ মুছিতে মুছিতে) কে কোথায় আছিস্, জল নিয়ে আয়! মুরনিহার, মুরনিহার! মিরজান! আরে গেল—মরে আছিস্ না কি? জুলেখা, সমসেল, জহিরণ!—আরে গেল, হ'ল কি? মুরনিহার—মুরনিহার! (উত্থানের চেষ্টা) এ কি—আমি এত দুর্ব্বল কেন? আমার দম আটকে যাচ্ছে কেন? (পুনরুত্থানের চেষ্টা)

(গানেম ও বাহারের প্রবেশ)

বাহার। ঐ হুজুর বেঁচে উঠেছে!

গানেম। তুই কাছে যা, সেবা কর, আজিব আমার জন্য তঞ্জাম পাঠাচ্ছে, আমি সেই তঞ্জাম নিয়ে আসি। [প্রস্থান।

বাহার। হাঁ—হাঁ বিবি-সাহেব প'ড়ে যাবে—উঠ না, প'ড়ে যাবে।

জুলিয়া। কে তুমি বালক?

বাহার। বান্দা।

জুলিয়া। তুমি কি ক'রে আমার ঘরে প্রবেশ করলে?

বাহার। সখ ক'রে।

জুলিয়া। তোমার প্রাণে ভয় নেই! এটা কালিফের হারেম তা জান?

বাহার। আগে জানতুম না, এইবারে জানলুম বিবি সাহেব। তা হ'লে এবার থেকে যাকে গাল দেবার দরকার হবে, তাকে বলব কালিফের হারেমে যাও।

জুলিয়া। চোপরাও উল্লুক!

বাহার। আস্তে বিবি সাহেব—হিবৃমি যাবে।

জুলিয়া। না—না—এ কি—এ কি—এ সব কি? মুরনিহার! না, এ আমি কোথায়?

বাহার। গোরে।

জুলিয়া। সে কি? এই যে আমি খানা-পিনা ক'রে পালঙ্কে শুয়েছিলুম—এখানে এলুম কেমন করে?

বাহার। কফিনে ক'রে বিবি সাহেব।

(গানেমের প্রবেশ)

গানেম। কি করছিস্ বাহার?

বাহার। এই হুজুরের জন্য বিবি সাহেবকে আগলে আছি।

গানেম। চোপরাও পাজী!

বাহার। আর থাকব না হুজুর!

জুলিয়া। আপনি কে মহাশয়?

গানেম। বেয়াদবি মাপ হয়—অন্ধকার—আমি আপনাকে ভাল ঠাওর করতে পারছি না। আপনিও হয় ত আমাকে দেখতে পাচ্ছেন না। আমি এক জন বিদেশী—খোদার মরজিতে এখানে এসে পড়েছি। আপনাকে মৃত মনে ক'রে কতক-গুলো গোলাম আপনাকে কবর দিতে এখানে নিয়ে এসেছিল—

জুলিয়া। বুঝেছি। তা আমি কবরে না থেকে বাইরে কেন?

গানেম। খোদার মরজিতে আমি আপনার কফিন খুলেছি।

জুলিয়া। এ কাজ করলেন কেন? কথা শুনে আপনাকে এক জন সম্ভ্রান্ত ব'লে বোধ হচ্ছে—আপনি এক জন অপরিচিতা মহিলার মৃতাবরণ উন্মোচন করলেন কেন?

বাহার। এই যে বল্লে বিবি সাহেব—খোদার মর্জ্জিতে।

গানেম। বাহার, চুপ কর্!

বাহার। আচ্ছা।

জুলিয়া। আপনি যেই হ'ন, আমার এই সুখ-নিদ্রায় ব্যাঘাত দিয়ে, এই যন্ত্রণাময় জাগরণের মাঝে আবার টেনে এনে, কাজ ভাল করেন নি।

বাহার। তা হুজুরকে দোষ দেওয়া কেন বিবি সাহেব! খোদার মর্জ্জিতে হুজুর আবার তোমায় পুঁতে ফেলবে এখন!

গানেম। মার খেলি বাহার!

বাহার। খোদার মর্জ্জিতে হুজুরের বরাতে তুমি নাচ্‌ছ, তাই মাটীতে পুঁতে তুমি যে আবার গজিয়ে উঠলে বিবি সাহেব!

গানেম। তবে পাজী, গলা টিপে মেরে ফেল্‌ব বল্‌ছি!

বাহার। আর করব না।

গানেম। তুই বিবি সাহেবের কাছে দাঁড়িয়ে থাক্, বিবি সাহেব যা করতে হুকুম কর্‌বেন শুন্‌বি। আমি দেখ্‌ছি, এখনও বন্ধু তঞ্জাম পাঠিয়ে দিলে না কেন?—কাজ খুব গর্হিত করেছি, তার জন্ত ক্ষমা প্রার্থনা করি। তবে এটা জান্‌বেন, আপনার সংজ্ঞাশূন্ত দেহ স্পর্শ ক'রে আমি আপনার মর্য্যাদার হানি করি নি। আপনার কনিষ্ঠ সহোদরের মতন এই বালককে দিয়ে আপনার শুশ্রূষা করিয়েছি।

জুলিয়া। আপনার ন্যায় মহাপুরুষের মহত্ত্বে সন্দেহ ক'রে বেইমানী করেছি। মাপ করুন সাহেব! তবে আমাকে জীবন দান ক'রে, আপনি যে আমার উপকার করেন নি, এই আমার বিশ্বাস। নিদ্রার আশ্রয় গ্রহণ করেছিলুম—অজ্ঞাতসারে করুণাময় পিতৃমূর্ত্তিতে মৃত্যু আমাকে কোলে টেনে নিচ্ছিল, তার হাত থেকে ছিনিয়ে নিয়ে, তাকে রাগান্বিত ক'রে—কাজ কি ভাল করলেন মিঞা সাহেব?

গানেম। তবে কি এ আত্মহত্যা নয়?

জুলিয়া। সুখের রাজত্বে বাস করছিলুম, আত্মহত্যা কর্‌তে কেন যাব? তবে আমি যার চক্ষুঃশূল, যার সুখের পথে অনিচ্ছায় কণ্টক হয়ে আমি নিজেই অনুতপ্ত—তারই কৌশলে আমাকে জীবন্ত কবরে আস্‌তে হয়েছে।

গানেম। কারো উপর বিদ্বেষ রাখবেন না। কোন বিপদে দুঃখ করবেন না। ঈশ্বর যা করেন, মঙ্গলের জন্ত।

জুলিয়া। (সবিস্ময়ে) কি বল্লেন?

গানেম। ঈশ্বর যা করেন, মঙ্গলের জন্ত। বলেছি ত, আমি এক জন পথ-ভ্রান্ত অন্ধকার-কবলিত বিপদ্‌গ্রস্ত পথিক। সারারাত এই গোরস্থানে নিরাশ্রয়ে এই পরম বন্ধু বালকের সঙ্গে বৃষ্টির জলে ভিজেছি, আশ্রয়স্থান পাবার জন্ত চারিধারে ছুটেছি, কিন্তু চারিদিকে অন্ধকার! সীমাশূন্ত মৃত্যুভরা প্রান্তর। কে জানত, এক জন অসহায়া অবলার জীবনরক্ষার জন্ত খোদা আমার শত চেষ্টাতেও আমাকে এ স্থান থেকে বেরুতে দেন নি? বিবি সাহেব, আপনি কে, আমি জান্‌তে চাই না; আমিও কে, আপনার জানবার প্রয়োজন নেই। আপনি আমাকে এক জন আত্মীয় বলেই জান্‌বেন। তবে আবার যদি কখন বিপদে পড়েন, তখন এই অজ্ঞাত-নামা আত্মীয়ের কথা মনে রাখবেন। মনে রাখবেন—ঈশ্বর যা করেন, শুধু মঙ্গলের জন্ত। সম্পদ্, আপদ্, ব্যাধি, মৃত্যু, ঈশ্বর যা যখন মানুষকে দেন—সব মঙ্গলের জন্ত।

জুলিয়া। আপনি কি গানেম?

বাহার। আর আমি বাচ্চা।

জুলিয়া। আপনি কি গানেম?

গানেম। আমি খোদার দাস গানেম।

বাহার। আর আমি খোদার দাস বাচ্চা।

(নেপথ্যে পদশব্দ)

গানেম। বুঝি তঞ্জাম এল! আমি আর একবার এগিয়ে দেখি।

[ প্রস্থান।

জুলিয়া। বাহার!

বাহার। না—বাচ্চা।

জুলিয়া। না—বাহার। তুমি আমার জীবন-দাতা, আদরের সামগ্রী ছোট ভাই। কিন্তু বাহার!

বাহার। কি বিবি সাহেব?

জুলিয়া। দেখ ভাই, মহামূল্য পুরস্কার দেব।

বাহার। আমি নেব না যে বিবি সাহেব!

জুলিয়া। চিরকাল কেনা থাকব।

বাহার। খেতে দিতে পারব না যে বিবি-সাহেব!

জুলিয়া। বাহার! বাহার! ভাই!

বাহার। আমার কান্না আস্‌ছে কেন বিবি সাহেব?

জুলিয়া। ভাই—তোর মনিব না আস্‌তে আস্‌তে, আমাকে আবার কফিনে পুরে পুরে ফেল।

বাহার। তোমায় কফিন থেকে বার করতে হাতে আমার চোট লেগেছে, আর যে পারব না বিবি সাহেব!

জুলিয়া। দোহাই বাহার! ভাই হ'য়ে হতভাগিনী ভগ্নীকে জীবন্ত দগ্ধ করিস্ নি। আমায় মাটী দে।

বাহার। খোদা পোড়ায় পুড়বে। মাটীর ভেতরেও ত আগুন থাকে বিবি সাহেব।

[ প্রস্থান।

জুলিয়া। গানেম—গানেম! এ কি হেঁয়ালি? কালিফের প্রিয়তমা জুলিয়া কবরপ্রান্তরে, আর

সেই কবর-প্রান্তরে গানেম। কি করলে সুলতানা—প্রাণ থাকতে কবরে পাঠিয়ে সমস্ত জীবনের সঙ্গে মরণ গেঁথে দিলে? একেবারে হত্যা ক'রে পাঠালে. বেশী কি অপরাধ করতে? নূরনিহার। গানেমের নামের সঙ্গে যন্ত্রণা এনেছিলি। সর্প শিশু ছিল, সর্বনাশী দেখে যা, সে আজ অজগর হয়েছে। তার উষ্ণদীর্ঘশ্বাসবাহী ফণার তলদেশে অভাগিনী জুলিয়ার প্রাণ। উপায় কি ঈশ্বর? না, উপায় আছে—এখনও উপায় আছে। অন্ধকার—আমার সহায়। শুধু কথা শুনেছি, দেখি নি। সবিতে গানেমের মুখ দেখি নি।—কোথায় গেলি বাহার?

( বাহারের পুনঃ প্রবেশ )

বাহার। এই যে বিবি সাহেব!

জুলিয়া। ভাই, রাত কত?

বাহার। সূর্য্যি উঠলে ব'লে দেব।

জুলিয়া। সূর্য্য কি আর উঠবে?

বাহার। সূর্য্যি উঠেছে। চোক বুজে থাকলে দেখবে কি ক'রে বিবি সাহেব? আবদুল সদাগর আমার মনিব কাণা ছিল, দেখতে পায় নি। তাই চার ধারে ছুটোছুটী করেও যেখানকার মানুষ সেইখানেই ছিল। টাকার পাহাড়ের উপর ব'সে মাটী হাতড়ে ছিল। যে দিন তার চোখ ফুটেছে, সেই দিনই দেখেছে সে গোলার রাজা, দুনিয়ার মালিক। সেই দিন থেকে বান্দা আদর পেয়েছে—চাকর মনিব হয়েছে।

( গানেমের প্রবেশ )

গানেম। আয় বাহার! আসুন বিবি সাহেব, গোলাম এসেছে। কিন্তু বিবি সাহেব! এই রাত্রের মতন আপনাকে সহরের বাইরেই থাকতে হবে। ফটক খুললে, বাহার আপনাকে নিজ স্থানে রেখে আসবে।

[ সকলের প্রস্থান।

---

পঞ্চম দৃশ্য

বোগদাদ—গোরস্থানের অপর পার্শ্ব

( নূরনিহারের প্রবেশ )

গীত।

মনের মাঝে বইছে কিসের বায়।
এত কালের সোনার স্বপন ভেঙ্গে বুঝি যায়॥
(আমার) মনের গাঙ্গে ভাঙ্গ ধ'রেছে;
কূল কিনারা ভাসিয়ে দেছে,
সুখ যে কোথায় তলিয়ে গেছে,
কে বা জানে হায়।
ঘোর আঁধারে গগন ছায়,
দিনের আলো ঐ পালায়,
আখির ঠারে লুকিয়ে তা'রে,
কে নিলে কোথায়॥

নূর। কি করলুম! আমায় এত ভালবাসতে জুলিয়া বিবি, এই কি তার প্রতিদান দিলুম? আমিই তোমার মুখে বিষ ধরলুম? এই মাঠ—এই মাঠে সোনার পরী কবরে গিয়েছে, প্রাণ থাকতে গেছে। যারে ভালবাসত, তার হাতের বিষ খেয়ে গেছে। খোদা ফিরিয়ে দাও, সোনার জুলিয়াকে ফিরিয়ে দাও। আমি তার পায়ে প'ড়ে একটু কাঁদি। হায়, হায়! কেন করলুম? সোহী সুলতানার বাঁদী, তার আদর বিষে ভরা, একবারও ভেবে দেখলুম না কেন? তার দেওয়া সরবৎ জুলিয়া বিবিকে দেবার আগে নিজে খেয়ে দেখলুম না কেন? কে-ও দানা?—না, জুলিয়া বেগমের মূর্চ্ছাছায়া? না, কে-ও—সোহী বিবি?

সোহী। আর কেন নূরনিহার? যে গেছে, কাঁদলে সে কি আর ফিরে আসবে? না জেনে, কি খেতে দিতে কি খেতে দিয়েছিস। ভালবাসতিস, ইচ্ছে ক'রে ত আর মেরে ফেলিস নি। জুলিয়া বিবির জন্ম সবাই কাঁদছে। সুলতানা অজ্ঞান হয়ে প'ড়ে আছেন। কালিফের প্রিয়তমা, ইচ্ছা ক'রে কে তার জীবন নষ্ট করে? ফিরে চল্, সুলতানা অভয় দিয়েছেন, এ কথা কেউ জানবে না। ভয় নেই নূরনিহার, ফিরে আয়। কত লোকের কবর, কোথায় তারে খুঁজে পাবি—ফিরে আয়।

নূর। সুলতানাকে আমার অসংখ্য সেলাম দিয়ে ব'ল, বাঁদী আর ফিরবে না।

সোহী। না—না—কোথায় যাবি? জুলিয়া বেগমের প্রিয় ছিলি, আবার সুলতানার প্রিয় হবি আয়। দেখবি চল্ তাঁর কত আদর!

মুর। কালিফের গৃহে এ মুখ আর দেখাব না।

সোহী। তা হ'লে কোথায় যাবি?

মুর। যেখানে দু' চোখ যায়। আমি আর লোকালয়েই থাকব না, দেওয়ানা হব।

সোহী। ভাল বল্লুম, শুন্‌লি নি, তবে মরগে যা।

মুর। সেলাম বিবি সাহেব।

সোহী। সেলাম (মুরনিহারের প্রস্থান) যা মর্‌গে যা। সুলতানার ইচ্ছে যায় যাক্, ফিরিয়ে কাজ নেই। এক ঢিলে দুই পাখী মেরেছি। কালিফের আদরে সে বেটীর স্পর্দ্ধা, সে বেটীর আদরে এ বেটীর স্পর্দ্ধা—কাউকে তৃণজ্ঞান করত না। আমার হাতের বিষ—সে বেটী মরেছে, আর এ বেটী আসামী হয়েছে। কালিফ টের পান, এ বেটী মর্‌বে, আমার কি? যাক্—দূর হয়ে যাক্। থাকলে হয় ত গোল হবে, আপদ যাক্, বালাই যাক্।

(বাহারের প্রবেশ)

বাহার। এই বাঁদী বিকিয়ে যাবি?

সোহী। কোন্ নবাব সাহেব আমাকে কিন্‌তে এসেছে?

বাহার। নবাব বাঙ্গা খান। দেখে ঠাওর হচ্ছে না। নে দর বল্।

সোহী। চোপরাও বাঁদীকা বাচ্চা, মু সামালকে বাত কও। বেয়াদব! বেগম সাহেবের সঙ্গে এ রকম কথা? এখনি শির জুদা হবে তা জানিস?

বাহার। বেগম! তা হ'লে মাফ কর বিবি সাহেব! তা হলে সেলাম বিবি সাহেব! কিন্তু বেগম ত বাদসার বাঁদী। আজ নাচ্ছো পেশওয়াজ, হীরে পান্না চুণী জহর—কাল ছ্যা ছ্যা—পরশু দূর দূর—তার পর দিন গলাধাক্কা—তার পর দিন পয়জার—শেষে আবার বাঁদীর হাটে—তা হলে ও বাঁদী, বেলাবেলি বিকিয়ে যাবি? চল না, পয়সা পাবি।

সোহী। তবে রে পাজী, এত অপমান? কে তুই?

বাহার। তোরও যা দশা, আমারও তাই।

সোহী। গোলাম?

বাহার। হাঁ বাঁদী, খোদা আমাকে গোলাম করেছে।

সোহী। তোর মনিব?

বাহার। কেন, আমাদের কিন্‌বি না কি?

সোহী। শুধু কিন্‌ব। কিনে বাড়ীতে নিয়ে, রোজ পিঠে বিশ বিশ করে পয়জার লাগাব।

বাহার। কই লাগা দিকিন বেটী—তুই বেটী যদি বেগম হ'স, তা হ'লে আমিও নবাব। আমি তোর মতন দু দশটা বাঁদীকে কিন্‌তে পারি, একশটা বিলিয়ে দিতে পারি, হাজারটাকে বাবড়ীর দরিয়ায় চুবিয়ে মারতে পারি। আর লাখোটাকে—(পশ্চাৎ হইতে আবহুলের প্রবেশ ও গলা টিপিয়া ধরণ)

বাহার। আর করব না।

আব। তবে রে পাজী।

বাহার। আর করব না হুজুর, তোমার পায়ে পড়ি।

আব। বল্ কোথায় ছিলি?

বাহার। আর থাক্‌ব না।

আব। বেইমান! লেড়কা কা মাফিক আদর কিয়া—

বাহার। আবার কর হুজুর। আবার আদর কর।

আব। আবার আদর? খোদার কসম, তোকে হাটে নিয়ে আগে বেচব তবে জল খাব।

সোহী। মিঞা সাহেব, গোলামটাকে আমায় বেচে ফেল্‌বে?

আব। এখনি, আর বেইমানকে রাখব না।—নেবে কি বিবি সাহেব?

সোহী। এখনি, দর বল।

আব। দশ হাজার টাকায় খরিদ বিবি। খোরাসানী লেড়কা, আমীরকা মাফিক চেহারা, আমীরকা মাফিক দেল, আমীরকা মাফিক কদর। ইস্কো ওয়াস্তে বহুত রূপেয়া বরবাদ কিয়া, বহুত খানা পিনা দিয়া—বিশ হাজার দেও বিবি সাহেব।

বাহার। না বিবি সাহেব, আট আনা।

আব। চোপরাও সূয়ার।

বাহার। আর চোপরাও কেন? তোমার সঙ্গে যখন সম্পর্কই রইল না, তখন নতুন মনিবের

সুবায় দেখব না? মিথ্যে কইব কেন? কি বল বিবি?—আমি খোরাসানী নই বিবি—হিন্দুস্থানী।

আব। বটে! তবে বাজারে এক পয়সায় বেচতে হয় সেও স্বীকার, তবু এখানে বিশ হাজারের কমে বেচব না।

সোহী। তাই দেব, বিশ হাজারই দেব। এই নাও মির্জা সাহেব, বিশ হাজার টাকার হুণ্ডী। লাল কুঠি থেকে টাকা নাও।

বাহার। হুজুর, আমায় বিক্রী ক'র না, খোলসা দাও, আমি রোজগার ক'রে তোমার টাকা শোধ দেব।

আব। চোপরাও বেটা, উহার যাও। (হুণ্ডী পড়িয়া কুর্ণিশ করিতে করিতে) হুজুরাইন। আপনি কি সুলতানা?

সোহী। সুলতানার প্রধানা সহচরী, সোহী বেগম। রসিদ দিয়ে চ'লে যাও, আর দাঁড়িও না! এইবারে পাজী, তোমায় কে রাখে?

[ আবদুলের প্রস্থান।

বাহার। যে চিরকাল রেখে আসছে—সেই খোদা!

সোহী। চল না, তোমাকে নিয়ে তোমায় রাখাব এখন!—আবার কি মির্জা?

( আবদুলের প্রবেশ )

আব। বেগম সাহেব।

সোহী। আবার কি মির্জা? টাকা পাবার ভয় করছ?

আব। না বিবি সাহেব, কিন্তু বিবি সাহেব—

সোহী। আবার কিন্তু কেন? লোকসান বোধ করছ? আরও কিছু চাও?

আব। না বিবি সাহেব, আর চাই না!

সোহী। তবে কি চাও?

আব। আমার আর কেউ নেই।

সোহী। গোলামকে ফিরিয়ে নিতে চাও?

আব। আমি হাতে ক'রে মানুষ করেছি।

সোহী। তা করেছ করেছ, আমি ত আর জোর ক'রে কেড়ে নিই নি! বুড়ো বিন্দে, বেচলে কেন?

আব। রাগের মাথায়!

সোহী। ফেরত আর হ'তে পারে না।

আব। আজ ছয়মাস হুজুর বল্‌তে শিখেছে। এর আগে বাপ বলত! এই টাকা নাও।

সোহী। না, তা আর কিছুতেই হ'তে পারে না।

আব। জরিমানা দিচ্ছি—

সোহী। আমি চাই না।

আব। পাঁচ হাজার!

( ট্যাঁক হ'তে হুণ্ডী বাহির করণ )

সোহী। আমি চাই না।

আব। আর দশ হাজার!

( পাগড়ী হইতে হুণ্ডী বাহির করণ )

সোহী। টাকার লোভ দেখাচ্ছ কি মির্জা? আমি তোমাকে আর দশ হাজার দিচ্ছি—এই নাও।

[ মাটীতে নিক্ষেপ।

আব। আউর লাখ!

[ পেট হ'তে বাহির।

সোহী। এই লেও, তোম্ আউর লাখ।

( মাটীতে নিক্ষেপ )

আব। দোহাই বেগম সাহেব!

বাহার। তোমায় ছেড়ে কি ক'রে থাকব বাপ?

আব। ঐ শোন বিবি, আবার বাপ ধরেছে! ম'রে যাব ম'রে যাব। পাজী, নচ্ছার, বেইমান, উল্লুক, সারা রাত্রি কোথায় ছিলি?

বাহার। ভ্যাঁ—ভ্যাঁ—

আব। দাও বিবি মেহেরবানী! টাকায় হবে না বুঝেছি বিবি! মেহেরবানী খয়রাত কর!

সোহী। কিছুতেই নয়, ও আমার বড় অপমান করেছে!

আব। নাকে খৎ দে পাজী—নাকে খৎ দে!

বাহার। হ্যাঁ—দায় প'ড়ে গেছে। বাঁদী বেটীর কাছে নাকে খৎ দেবো! ও বাঁদী, ছেড়ে দে না!

সোহী। নেহি গোলাম, আও মেরা সাথ।

আব। দিবি নি?

সোহী। চোপরাও বেয়াদব, মু সাম্‌হালকে বাত কও।

আব। তবে এই লে তেরা রূপেয়া, আর এই লে তেরা দেন মোহর, আর এই লে তেরা খসম। (বাহারকে সোহীর গায়ে নিক্ষেপ)।

[ বেগে প্রস্থান।

সোহী। আইয়ে ছোট মিঞা।

বাহার। চলিয়ে বড়ী বাঁদী! আমায় নিয়ে গিয়ে কি করবে বিবি সাহেব?

সোহী। সোনার পালঙ্কে শুইয়ে ঘুম পাড়াব।

বাহার। আর সেই অষুধ খাইয়ে দেবে?

সোহী। (চম্‌কিয়া) কোন্ অষুধ।

বাহার। আর জ্যান্ত থাক্‌তে থাকতে কফিনে পুরবে?

সোহী। চোপরাও, এ কথা তোকে কে বল্লে?

বাহার। আর জ্যান্ত থাক্‌তে থাক্‌তে এই মাঠে মাটী দিতে আসবে?

সোহী। চোপরাও পাজী, সে কি আমি?

(চারিদিকে দৃষ্টি নিক্ষেপ)

বাহার। কে, এই বলছি শোন না বিবি?

সোহী। তোমার নাম কি ভাই বাচ্ছা?

বাহার। একটা বোকা বাঁদী পেয়েছিলি, তাই তার হাত দিয়ে কাজ চালিয়েছিলি। আমার বেলায় কার হাত দিয়ে দেবে বিবি সাহেব?

সোহী। ঝুটা বাত—কে তোকে বলেছে?

বাহার। খোদা—খোদা শুধু এই কথা বলে নি, আরও কত কি বলেছে শোন্। মারবারই যদি ইচ্ছে ছিল, তা হ'লে ঘুমের অষুধ দিলি কেন বেটী? আয় বেটী, দেখবি আয়। কফিনে পুরে পুততে পাঠিয়েছিলি, কিন্তু কফিন ফাঁক!

সোহী। বাচ্ছা—ভাই! খোদার কসম—বকসিস দেব, আদর করব।

বাহার। কফিনে কিছু নেই—শুধু হাওয়া।

সোহী। আমীরি দেব।

বাহার। কফিন কাঁদছে, শুতে চাস ত আমার সঙ্গে যায়।

সোহী। ভাই রক্ষা কর্। মেহেরবানী করে রক্ষে কর্।

বাহার। এই বেলা আয়, নইলে ডালকুত্তা আর নুনের ছিটে—শীগ্‌গির আয়।

সোহী। আমি নই, দোহাই আল্লা—আমি নই—

(পলায়নোদ্যোগ)

বাহার। এ বাঁদী খোলসা দিয়ে যা।

সোহী। খোলসা!

বাহার। আর বকসিস্?

সোহী। ওই নে। (লক্ষ মুদ্রার চেক প্রদান)

বাহার। আর নাকে কানে খৎ?

সোহী। আচ্ছা।

বাহার। এগুলো কুড়িয়ে নিই?

সোহী। নে।

বাহার। যা, চলে যা—কাউকে বল্‌ব না।

সোহী। খোদার কসম?

বাহার। কাউকে বলব না, আমায় বিশ্বাস কর—সেলাম।

সোহী। সেলাম। সেলাম!

[প্রস্থান।

বাহার। এই বকসিসের এক লাখ, এই এক লাখ, এই এক লাখ, এই দশ হাজার, এই পাঁচ হাজার, আর এই বাচ্ছার দাম ত্রিশ হাজার। গানেম হজুরের খরচ এমনি ক'রে খোদা চালায়। যাই, মুরনিহার বাঁদীকে পেয়েছি, আর গোটাকত বাঁদী নিয়ে যাই।

[প্রস্থান।

---

## ষষ্ঠ দৃশ্য

বোগদাদ—বনমধ্যস্থ বাটী।

জুলিয়া ও গানেম।

গানেম। আমি যে আপনাকে কি ব'লে সম্বোধন করব বুঝতে পারছি না।

জুলিয়া। বাঁদী ব'লে সম্বোধন করুন।

গানেম। এত মূল্যবান পরিচ্ছদে বাঁদী!

জুলিয়া। বাঁদী।

গানেম। আমি ত বাঁদী বল্‌তে পারব না। এত মহামূল্য অলঙ্কারে বাঁদী!

জুলিয়া। এমন প্রাণ, এমন দয়া, এমন মিষ্ট কণ্ঠ, সব অনুভব করলুম; খোদার মর্জ্জিতে এমন শুভক্ষণ পেয়ে দৃষ্টিসুখে বঞ্চিত হব? একবার দেখি, কেমন সুন্দর গানেম।

গানেম। আমি বাঁদী বল্‌তে পারব না।

জুলিয়া। দেখি, কেমন সুন্দর গানেম।

গানেম। বিবি সাহেব!

জুলিয়া। তবে আপনার যা অভিরুচি হয়! বেয়াদবি মাপ হয়, আমি হাঁপিয়ে ম'রে যাচ্ছি।

( অবগুণ্ঠন মোচন ) আহা কি গানেম, কি সুন্দর গানেম!

গানেম। আহা কখনই নয়! মেহেরবাণী ক'রে বলুন, রাজ্যেশ্বরী, সাজাদী কি ওমরাও-নন্দিনী?

জুলিয়া। কিছু নয়, বাঁদী।

গানেম। এ ভুবনমোহন রূপ—

জুলিয়া। বাঁদীর—আপনি মহাশয়, সুতরাং সত্যবাদী আপনি যখন বল্লেন, তখন আমি নিশ্চিতই সুন্দরী। কিন্তু এত রূপ নিয়ে আমায় বাঁদী হ'তে হয়েছে। কিন্তু ঈশ্বর যা করেন, মঙ্গলের জন্য। কেমন মিঞা সাহেব?

গানেম। নিশ্চয়!

জুলিয়া। ঈশ্বর আমাকে বাঁদী ক'রে আমার প্রতি কার্য্য পরের অনুগ্রহের উপর নির্ভর করেছেন। কিন্তু ঠিক সেই সময়ে ঈশ্বর মিঞা সাহেবকেও ত পথভ্রান্ত করেছেন। ঈশ্বর যা করেন, মঙ্গলের জন্য। কেমন না মিঞা সাহেব?

গানেম। নিশ্চয়।

জুলিয়া। কোথায় চিরজীবনের জন্য অন্ধকারে মুখ লুকিয়ে রাখব, না কোথায় করুণাময় গানেমের কৃপায় আবার আমি জীবনে ফিরে এলেম! কিন্তু এ কি দয়া গানেম সাহেব? সংসার আমাকে ভুলতে চেয়েছিল, সংসারে সুখ পাইনি বলে, কিন্তু গানেম তাকে ভুলতে দিলে না, গানেম আমাকে মরতে দিলে না। কিন্তু গানেম সাহেব যা করে সব ঈশ্বরের ইচ্ছায়, আর ঈশ্বর যা করেন, মঙ্গলের জন্য। কেমন না গানেম সাহেব?

গানেম। বিবিসাহেব, আমি আপনার কথা বুঝতে পারছি না।

( বাহারের প্রবেশ )

বাহার। হুজুর, তাঞ্জাম এনেছি।

গানেম। এনেছ? তা হ'লে বেলা না হ'তে হ'তে বিবি সাহেবকে তাঁর বাড়ীতে রেখে এস।

জুলিয়া। হৃদয় কারে দিতে কারে দিয়েছি? শ্রদ্ধার পাত্র, ভক্তির পাত্র সম্রাট, আমায় ভক্তি দাও।

বাহার। এস বিবি সাহেব! বা—বা—এ কি হুজুর? হুজুর, বিবি সাহেব কি সুন্দর!

গানেম। বড় সুন্দর!

জুলিয়া। দয়ার আধার সম্রাট, শুধু ভক্তি দাও, আমার হৃদয় ফিরিয়ে দাও। স্বাধীনতা দিয়েছ, সেই সঙ্গে আমার আমিত্ব ফিরিয়ে দাও।

বাহার। মুখে ঘোমটা দাও বিবি সাহেব, ঘোমটা দাও।

জুলিয়া। এই সৌন্দর্য্য আমাকে বাঁদী করেছে, অকালে অন্যায় বলপ্রয়োগে কবরে এনেছে। আরও কি দুর্দ্দশা করবে, কে বলতে পারে?

গানেম। আবার দুর্দ্দশা?—না বিবি সাহেব! খোদা আপনাকে দুর্দ্দশার সীমা পার ক'রে দিয়েছেন।

জুলিয়া। কই দিয়েছেন? আবার দুর্দ্দশা—দারুণ দুর্দ্দশা!

বাহার। কিছু নয়—কিছু নয়। সকাল সকাল ঘোমটা দাও, তা হ'লেই সকল দুর্দ্দশার অবসান।

গানেম। ও কি বেয়াদব।

জুলিয়া। এ যন্ত্রণা থেকে ঈশ্বর আমাকে মুক্তি দেবেন কি?

গানেম। অবশ্যই দেবেন—ঈশ্বর মঙ্গলময়।

বাহার। তুমি মুখ ঢাকলেই দেবেন, বিবি সাহেব! নইলে দেবেন না। তা তিনি যেই হ'ন।

গানেম। তবু বেয়াদবি বাহার?

বাহার। তবে থাক্—তবে থাক্! খোদা মুখ খুলিয়ে রেখেছে, খোদা চোখে চোখে মিলিয়ে দিয়েছে—খোদা যা করেন, মঙ্গলের জন্য। তবে কি না হুজুরের মা আছে, বোন আছে, দোস্ত আছে, আর বাচ্ছা আছে।

গানেম। খবরদার বাচ্ছা!

বাহার। আর আছে সেই বুড্‌ঢা আবদুল। তা সে হয় ত হুজুরকে না দেখতে পেয়ে, বিবি সাহেবের কবরের পাশে, পাঁচ হাত মাটীর নীচে—

গানেম। কাজ নেই, মুখ ঢাক বিবি সাহেব!

বাহার। আর কে আছে? আর কে না আছে? মা-হারা ছেলে আছে, স্বামীহারা স্ত্রী আছে, অন্নহীন, শক্তিহীন, রোগী, খঞ্জ, আতুর—নেই কে?

গানেম। মিছে কি সুন্দরি! এ অযাচিত অনুগ্রহ কেন? এ সমাজ-বিরুদ্ধ ব্যবহার, এক জন অপরিচিত পুরুষের সম্মুখে এ প্রকার পরিচিতের ন্যায় সম্ভাষণ আপনার ন্যায় মহিলার উচিত নয়।

আমারও আপনার সম্মুখে এরূপে অবস্থিতি নিন্দনীয়। মাপ করুন, যাবার জন্য প্রস্তুত হ'ন।

বাহার। আর থাক্ থাক্—পাখীটি পর্য্যন্ত জানবে না, জান্‌তে শুধু খোদা। তবে খোদা কি না জানে? তবে থাক্। বোগদাদ অন্ধকার, রাস্তাঘাট মানুষশূন্য, দোকান-পাট বন্ধ, গৃহস্থের বাড়ীর দোর বন্ধ—বোগদাদ আবার যে গোরস্থান—সেই গোরস্থান।

গানেম। মানে কি?

বাহার। জুলিয়া বেগম ম'রে গেছে।

গানেম। (সবিস্ময়ে) আপনিই কি জুলিয়া?

জুলিয়া। আমিই সেই হতভাগিনী।

গানেম। যার প্রেমাকাঙ্ক্ষী কালিফ, এক বৎসর সমস্ত রাজকার্য্যে ক্ষান্ত দিয়েছিলেন, পাগলের মত হয়েছিলেন—সেই জুলিয়া?

জুলিয়া। (গানেমের হস্তে অবগুণ্ঠন দান)

গানেম। এ কি? স্বর্ণাক্ষরে এতে কি লেখা?

জুলিয়া। পাঠ করুন। (স্বগতঃ) বোগদাদেশ্বর স্বাধীনতা দিয়েছ, তোমায় কৃতজ্ঞতা দিয়েছি, ভক্তি দিয়েছি, সেলাম দিয়েছি। মন যে বড় অবাধ্য, সে যে আমার কথা শোনে না জাহাপনা।

গানেম। (পাঠ করণ) (নতজানু হইয়া) মাপ কর বেগম সাহেব!

জুলিয়া। মাপ কেন গানেম?

বাহার। আমাকেও মাপ কর বেগম সাহেব! মুখে দু হাজার ফুঁ দিয়েছি, ঘাড়ে দশহাজার কিল মেরেছি, কানে বিশ হাজার মলা, আর চুলে এক লাখ টান—মাপ কর জুলিয়া খানুম! (নতজানু)

জুলিয়া। ওঠ গাধা উল্লুক!

বাহার। আচ্ছা।

গানেম। বাহার!

বাহার। হুজুর!

গানেম। এখনি বেগম সাহেবকে রঙ্গমহলে পৌঁছে দিয়ে এস।

[প্রস্থান।

বাহার। আচ্ছা, ঘোমটা দাও, হাত ধর, এস বেগম সাহেব!

জুলিয়া। বাহার!

বাহার। বাচ্ছা।

জুলিয়া। আচ্ছা ভাই। এখন একটা চুপি চুপি কথা বলি শোন্।

বাহার। বল।

জুলিয়া। দেখ ভাই, তুমি আমার ছোট ভাই।

বাহার। আমি গোলাম।

জুলিয়া। না বাহার, না বাহার! সময় যদি আসে, তখন জগতের লোককে দেখিয়ে দেব, বাহারের স্থান সম্রাটের আসন হ'তেও কত উচ্চে।

বাহার। তা হ'লে তুমি যেমন আছ, তেমনি থাক, সে সময় যেন না আসে।

জুলিয়া। আমার দুর্দ্দশা তোর ভাল লেগেছে?

বাহার। তোমার দুর্দ্দশা বড় মিষ্টি!

জুলিয়া। চোপরাও, গাধা গিদোড়, উল্লুক-বাচ্ছা! দেখ ভাই বাহার, দুর্দ্দশায় আমার হাসি এসেছে।

বাহার। হাসি মানুষ চেনে, জায়গা চেনে, তাই এসেছে।

জুলিয়া। আমি আলোক দেখেছি!

বাহার। আলোক যে দুর্দ্দশার গোলাম বিবিসাহেব!

জুলিয়া। ঈশ্বর যা করেন, মঙ্গলের জন্য, কেমন না বাহার?

বাহার। বটে—কিন্তু বোঝা শক্ত।

জুলিয়া। আবার শক্ত কেন? বড় জোর অপমান, অত্যাচার, পীড়ন, মৃত্যু। খুব বেশী না হয় গানেমের সঙ্গে বিচ্ছেদ। এই ত? খোদা যা করেন, মঙ্গলের জন্য। নে বাহার এই হার নে, বাজারে বিক্রি ক'রে গোটাকতক বাঁদী, গোটা-কতক গোলাম আর খানাপিনার জোগাড় ক'রে নিয়ে আয়। তাই বলেছি বাহার! জ্যেষ্ঠ হারিয়েছি, কনিষ্ঠ পেয়েছি। গানেম মিঞা যে তোকে আমার হাত থেকে ছিনিয়ে নেবে, তা আর হচ্ছে না। নে, হার নে।

বাহার। রোস, হুজুর আসছে।

(গানেমের প্রবেশ)

গানেম। ঈশ্বর! এ আমার কি করলে? দয়াময়, এ আমার কি যন্ত্রণা! মঙ্গলময়, এ মঙ্গলের ভাব যে বুঝতে পাচ্ছি না?

বাহার। কি বলব?—বহিন্ আমার যেতে চাচ্ছে না।

জুলিয়া। আবার যদি কবরেই পাঠাবে মনে ছিল, তবে আমাকে তুলে এনেছিলে কেন গানেম?

াানেম সাহেব, যতদিন না কালিফ তাতার থেকে ফিরে আসেন, ততদিন পর্য্যন্ত আমাকে আপনার াশ্রয়ে রাখ। গানেম! বাঘিনীর বিবরে আমাকে ার পাঠিও না—আমি আশ্রয়ভিখারিণী।

গানেম। তা হ'লে আমার খাঁ খানানের াশ্রয়ে চলুন!

জুলিয়া। না—তা যাব না। আমি আর কারো াছে পরিচিতা হ'তে পারব না। তার চেয়ে মৃত্যু াল।

গানেম। মেহেরবানী কর বেগম সাহেব! ুমি কালিফের প্রিয়তমা—তুমি জুলিয়া। তুমি যে িন কালিফকে ধরা দিয়েছিলে, সে দিন দুনিয়া মজেছে, বোগদাদ আলোক দেখেছে, আমি আনন্দে াত্মহারা হয়েছি, মহাকৃপণ আসৃংফির ভাণ্ডার খুলে ়য়েছে!

জুলিয়া। বাহার, আমায় নিয়ে চল।

গানেম। তাই ত, সেখানে গেলে যে মারা াবে বিবি!

জুলিয়া। কেন গানেম, ভয় কি গানেম? ুমি এই যে আমাকে মন্ত্র শেখালে, খোদা যা ়রেন, মঙ্গলের জন্য। কবরে—এনেছিলেন, মঙ্গল- য় জুলিয়াকে গানেমের শুশ্রূষা দান করবার জন্য। ন বুঝেনি, মন আবার বুঝতে হয়, এতদিন ানতেম না। বুঝি মনের গানেমের শুশ্রূষা পাবার ভিলাষ ছিল, তাই মরা মানুষ ফিরে এসেছে। ্রাণপূর্ণ তুমি, প্রাণ দিয়ে কথা কইয়েছ। এখন াবার কবরের মানুষ কবরে ফিরে যাবে, তাতে য় কেন গানেম?

গানেম। কি করি বাহার?

বাহার। রাখ।

গানেম। তার পর!

বাহার। (উর্দ্ধে হস্ত তুলিয়া)—খোদা!

গানেম। আমার হাতে যে পয়সা নেই।

জুলিয়া। আমার অলঙ্কার আছে।

বাহার। খোদা দেবে, তোমার গহনা বেচতে ্ব কেন? পয়সা চাও?

জুলিয়া। হাঁ ভাই বাহার, পয়সা চাই।

বাহার। এই নাও।

গানেম। সত্যিই তো এ যে অনেক টাকা! োথায় পেলি বাহার? কে দিলে বাহার?

বাহার। আর বলাবলি কি—বাঁদী চাই?

জুলিয়া। চাই।

বাহার। নুরনিহার!

(নুরনিহার ও বাঁদীগণের প্রবেশ)

নুরনিহার।

গীত।

আকাশে ঢেউ লেগেছে
চাঁদ ফুটেছে চাঁদের গায়।
ছড়িয়ে গেছে সোনার কিরণ ফুরফুরে হাওয়ায়॥
ভেঙ্গে আলস, লয়ে কলস
গগনভরা ফুল,
ছুটেছে পবনভরে সোহাগে আকুল।
দেখলে পাছে জড়িয়ে ধরে গায়,
তাই তোরে বারণ করি,
যাসনে লো তার সীমানায়॥

বাঁদীগণ।

গীত।

পিরিতি বলিয়া তিনটি আখরে ফুলটি ফুটেছে।
ফুলের মধুর মধু-লোভে বঁধু অমনি এসেছে॥
টিপ টিপি ফেলে পা,
আপন গোপনে, ঢেকেছে যতনে,
আঁধার বসনে গা।
বঁধু তবু পড়েছে চেনা।
দাম দিয়ে পুরো ষোল আনা
চোরের মতন আনাগোনা,
আপন কাছে পাছে পড়ে চেনা,
বঁধু মাথা গুঁজেছে॥

---

# তৃতীয় অঙ্ক

—:•০•:—

## প্রথম দৃশ্য

শিবিরাভ্যন্তর।

বাঁদীগণ।

গীত।

জলের খেলা জলের গায়।
উঠে প'ড়ে, যে যার কাঁধে চড়ে,
ছড়িয়ে, ছড়িয়ে গড়িয়ে যায়॥

(ওগো) তারে বলে তরঙ্গ,
একটু পরশে অমনি তরাসে,
নিমেষে দেয় সে ভঙ্গ,
তবু তার রঙ্গ লেখা, জীবনের সঙ্গে মাখা,
অঙ্গে তার যায় না দেখা,
লুকিয়ে বিষাদ রয় কোথায়॥

কালিফ। দেখ সখা, আর আমার কথার প্রতিবাদ ক'র না! ধর্ম্মতঃ তাতার জয়ের সম্পূর্ণ যশে তোমার অধিকার। আর এ ভীষণ যুদ্ধে তুমি আমার জীবন রক্ষা ক'রে আমার উপর সম্পূর্ণ অধিকার স্থাপন করেছ, এই নবাধিকৃত রাজ্যের শাসনভার গ্রহণ কর।

আজিব। গোলাম এত উচ্চপদ পাবার যোগ্য নয়।

কালিফ। আবার প্রতিবাদ? দেখ, কালিফ হারুণ-আল-রশীদ এ জীবনে কখন কারো কাছে ঋণী হয় নি। তবে তোমার এত বড় কার্য্যের পুরস্কার না দিয়ে, তোমাকে দেখে, নিত্য জড়সড় হয়ে থাকব কেন? যদি চ'লে যাও, তা হ'লে কি কেবল তোমার কথাই চিন্তা করব? রাজকার্য্য করব না? মন খুলে আমোদ উৎসবে যোগ দিতে পারব না? ঈশ্বরচিন্তার সময়েও তোমার কথা মনে পড়বে! তা হ'তে পারে না। এর চেয়ে তাতারীদের হাতে আমার পরাভব ছিল ভাল। কারাগারে একান্ত মনে ঈশ্বরকে ডাকতে পেতুম। এ আমার সব যাবে! আমার জীবনের সমস্ত শান্তি দিয়ে এ যুদ্ধ-জয়ের যশ ক্রয়। তা হ'তে পারে না। পরিচয় দিতে ইচ্ছা না কর, আর তোমাকে অনুরোধ করব না। কালিফের সখা, এখন এই তোমার পরিচয়। কিন্তু সখা, পুরস্কার তোমায় নিতেই হবে।

আজিব। আপনার অনুগ্রহ—আপনার সখা সম্বোধনই আমার যথেষ্ট পুরস্কার, অন্য পুরস্কারে ধর্ম্মতঃ আমার অধিকার নেই।

কালিফ। কেন?

আজিব। আমি বান্দা জাঁহাপনা।

কালিফ। তোমার মনিব?

আজিব। বসোরার এক সওদাগর পুত্র।

কালিফ। নাম?

আজিব। গানেম।

কালিফ। বেশ, তোমার খোলসা। কালিফের প্রিয় কারো বান্দা থাকতে পারে না। আমি তার কাছে আদেশ পাঠাই, সে তোমায় এখনি খোলসা দেবে।

আজিব। জাঁহাপনা, গোস্তাকি মাপ হয়। আপনি রাজ্যেশ্বর, আমার মনিবের মনিব। আপনি তাঁকে আদেশ করলে তিনি প্রতিপালন করতে বাধ্য। কিন্তু তিনি আমার মনিব। আবার বলি, গোস্তাকি মাপ হয়, তাঁর সঙ্গে কালিফের যে সম্পর্ক আমার সঙ্গে তাঁর সেই সম্পর্ক। কালিফের ইচ্ছার বিরুদ্ধে কাজ করা অধর্ম্ম! মুসলমান আমি, সে বেইমানি কেন করব জাঁহাপনা? খোদাদের কালিফকে দিয়ে আমার কালিফের অসম্মান করব কেন?

কালিফ। মূল্য?

আজিব। তিনি নেবেন না।

কালিফ। রাজ্য?

আজিব। তাঁর চক্ষে আমি অমূল্য। অর্দ্ধ রাজ্যে আমার বিনিময় হবে না।

কালিফ। নারী?

আজিব। তাঁর পিতৃ-বিয়োগের পর মন সুস্থ রাখবার জন্য অপূর্ব্ব সুন্দরী বন্দিনী এনে, সেবার জন্য দেওয়া হয়েছিল, কিন্তু তিনি দর্শনমাত্রেই তাদের খোলসা দেন। এই একটু পূর্ব্বে যে সকল বন্দিনী আপনার সম্মুখে নৃত্য ক'রে গেল, আর যাদের আপনার হারেমের আপনার সসেবার যোগ্য বিবেচনা ক'রে বোগদাদে পাঠিয়ে দেবার সঙ্কল্প করেছেন, আমার স্মরণ হচ্ছে, যেন ওদেরই মধ্যে সর্ব্বশ্রেষ্ঠটিকে আমার মনিবের জন্য কেনা হয়।

কালিফ। কিছুতেই তোমাকে মুক্তি দিতে পারব না?

আজিব। মুক্তিলাভের উপায় যে দেখতে পাচ্ছি না জাঁহাপনা।

কালিফ। উপায় আছে—তুমি মুক্তি চাও না।

আজিব। মুক্তি চাই না? প্রতিদিন প্রতিক্ষণ ঈশ্বরের কাছে মুক্তি প্রার্থনা করি। কীটাণুও যে দাসত্ব করতে আবদ্ধ হ'তে চায় না জনাব! জাঁহাপনা আমায় মুক্তি দিন! নইলে এ জীবনে যাকিছু উপার্জ্জন করব, সব তাঁর। আমার বলবার কিছু থাকবে না।

কালিফ। এ যে বিষম যন্ত্রণা। দেখ, তোমাকে তবে সাফ কথা বলি, তোমার সহবে আমি মুগ্ধ

হয়েছি। অধিক আর কি বলুব, তোমাকে আত্মদান করেছি। যে মুহূর্ত্তে তুমি আমার মুখ রক্ষা করেছ, সেই মুহূর্ত্ত হ'তে তোমার হয়েছি।

আজিব। দেখুন দেখি, জীবনের সর্ব্বশ্রেষ্ঠ সার উপার্জ্জন কালিফ আপনাকেও কি তাঁর সম্পত্তি কর্‌তে হবে?

কালিফ। আমার প্রতিজ্ঞা—তোমায় মুক্ত কর্‌ব! ঋণশোধের জন্ত কালিফ কালিফের বিনিময় দিতে পারে, প্রাণ বিক্রয় কর্‌তে পারে। জান কবুল—তোমায় খোলসা দেওয়াব। মেস্‌রৌর।

নেপথ্যে। জনাব!

( মেসরৌরের প্রবেশ )

কালিফ। আমার দোস্তকে রাজধানীতে নিয়ে যাও। আমাকে যে সম্মান দেখাও, সেই সম্মানের সহিত সাবধানে নিয়ে যাবে। উজীরকে বল্‌বে, যতদিন না আমি প্রাসাদে যাই, ততদিন এই রাজ-অতিথির সেবার ভার তার উপর রইল। আর শুন, ঐ আরমাণী বাঁদীটিকে আবার আমার কাছে আস্‌তে বল।

[ মেস্‌রৌর ও আজিবের প্রস্থান।

অভিমান—প্রেম—একটা সদাগর-পুত্রের কাছে কালিফ মাথা হেঁট কর্‌বে? তা হ'তে পারে না। কি ক'রে কৃতজ্ঞতা দেখাই? কেমন ক'রে সবাকে পাই? ভিক্ষা? ছি—ছি—লজ্জার কথা! তা হ'লে কি দিই? কি দিলে এ যুবকের বিনিময় হয়? ধন? না। রাজপদ? না। স্বাধীন রাজ্য? না, তাও না! কিন্তু সুন্দরী রমণী রাজ্য হতেও লোভনীয়া, চিত্তাকর্ষিণী। রমণী! তাতেও নয়! বিশ্বাস হয় না—মিথ্যা কথা। তা হ'লে জুলিয়া!—ভুবনমোহিনী, জীবনসর্ব্বস্ব, কালিফের সুখের সর্ব্বস্বসার জুলিয়া! বিনিময়ের এক সামগ্রী তুমি আছ! সেই তোমাকেও যদি অভিমানের মন্দিরে বলি দিতে হয়, তাও দেব। শুধু প্রেম বজায় রাখব। সে কত বড়বীর—তুমি, আমিও তার মুণ্ডপাত কর্‌তে পারব না? সে প্রেমে দুহিতা বশীভূত হয়—কে সে গানেম? কত জোরী গানেম?

---

## দ্বিতীয় দৃশ্য

বাজার রাস্তা।

আবদুল সওদাগর।

আব। হায় হায়! কি কর্‌লুম? কেন তারে সঙ্গে নিলুম? আরে পাঁদা সদাগর! তুই অসময়ে ম'লি কেন? আর বুড়টা, তুই ঠিক সময়ে এলি কেন? আরে ফটক, তুই পড়লি কেন? আরে টাকা, তুই টানলি কেন? হায় হায় হায়! হা গানেম, হা গানেম! তার ওপর আবার বাচ্ছা! এক সময়েই স'রে পড়্‌ল? বার বছর মানুষ করা—বার বছর কাছে কাছে—বার বছর খোরাক রাবড়ী হালুয়া বেদানা খেয়ে হা বাচ্ছা—হা গানেম—হা বাচ্ছা—হা গানেম! কোন মুখে বসোরা যাব? কি ব'লে তোর মা-বোনকে বোঝাব? কেমন ক'রে রাজা ল্যাড়কাকে মুখ দেখাব? হা গানেম! হা গানেম!

( কালিফের প্রবেশ )

কালিফ। গানেম নেই?

আব। গানেম নেই, বাচ্ছা নেই, আমি নেই, দুনিয়ায় মানুষ নেই, সে খয়রাৎ নেই, সে ইমান্‌ নেই।

কালিফ। কি বল্লে মিঞা? আমায় যে অজ্ঞান কর্‌লে! আমি যে তার খবর নিতে তার মা-বোনের কাছ থেকে এসেছি!

আব। এসেছ! এসেছ—কিন্তু কোথায় এসেছ? আবদুল্‌ মিঞার খবরে আমি গানেমের ধন আগলে ব'সে আছি, মামুলো হ'য়ে ফকির তাড়াতে ব'সে আছি, গানেমের জন্ত ব্যবসা ছেড়েছি, বাচ্ছা ছেড়েছি। আমার বাচ্ছা—ল্যাড়কাকা মাফিক বাচ্ছা! মিঞা সাহেব! গানেমের কাছে এসেছ? কিন্তু দেখছ কি, সব্‌ ফাঁক! আদমী নেই, খোদার নাম নেই, গানেমের জয়জয়কার নেই। কি দেখছ মিঞা, দেখাতে পারলুম না কালিফের বাড়ীর সিং-দরজায়ও তত লোক ছিল না—দেখাতে পারলুম না।

কালিফ। বল্লে কি মিঞা, আমার সকল আশা নির্ম্মূল কর্‌লে?

আব। আর বলুব কি? বলবার আর কিছু নেই।

কালিফ। বুঝ্তে পেরেছি তুমি দারুণ কৃপণ। গানেম ভায়ের রোগে হকিম ডাকনি, প্রাণ থাকৃতে ভাই আমার কবরে গেছে।

আব। তার নয়, আমার রোগ। সন্ধ্যাবেলা থাঁদা সদাগরের গোর দেখিয়ে সঙ্গে আন্‌ছি, ফটক পড়ে পড়ে, এমন সময় এক বেটী ডাইনী, বুড়ী, "বাবা ছেলে হারিয়েছে" বলে কঁদতে কাঁদতে এসে পড়ল। আমার টাকা রোগ—এ দিকে সহর, ওদিকে তলী, মাঝে ফটক। টাকা আমাকে এদিকে টান্‌লে, দয়া গানেমকে ওদিকে টান্‌লে। মাঝে ফটক—পড়ে গেল। আর গানেমকে পেলুম না।

কালিফ। সে কতদিনের কথা?

আব। প্রায় তিনমাস।

কালিফ। আর বাচ্ছা?

আব। বাচ্ছা? হা বাচ্ছা, হা বাচ্ছা। তারিফের কথা মিঞা। ফটকের কাছে দাঁড়িয়ে কি করুব, কোথা যাব ভেবে এ-দিক ও-দিক চাচ্ছি, পেছনে দেখি না বাচ্ছা। তার পর তারিফ মিঞা। সম্মুখে চেয়ে দেখি, গানেম নেই। পেছনে চেয়ে দেখি বাচ্ছা নেই। হা গানেম! হা গানেম!

[ প্রস্থান।

কালিফ। ভয় নেই মিঞা। দেল খোস রাখ, আমি গানেমকে এনে দিচ্ছি। যেও না মিঞা—ও মিঞা!

[ প্রস্থান।

---

## তৃতীয় দৃশ্য

রাস্তা।

নুরনিহার ও বাহার।

গীত।

নুর। যা যা ঢের দেখেছি
ক্ষমতা তোর গেছে জানা।
বাহার। নইলে কি ঘুরে ফিরে করিস
এত আনাগোনা।
নুর্। কেন তা জানিস কিছু,
বাহার। ঘুরব ব'লে পিছু পিছু,
নুর। ঘুরিস তা করিস ভাল, করব না মানা।
বলব নাকো ফিরে যা,
কানে কথা তুলব না,
দেখব নাকো যাওয়া আসা তোর,
থাকব হ'য়ে কাণা।

বাহার। তা হ'লে কি করা যায়, হুঁ হুঁ তানা নানা।

নুর। আর দুজনে এমনি ক'রে করি পোড়েন টানা। দেখ বাহার, তোকে আমি স্পষ্ট কথা বলি। আর জানিস ত আমি যখন বলি, তখন স্পষ্ট কথাই বলি।

বাহার। তা ঠিক, অস্পষ্ট বল না।

নুর্। কেমন, বলি না ত? তা হ'লে শোন, আজ কাল আমি তোকে দুচক্ষে দেখতে পারি না। তুইই যত সর্ব্বনাশের মূল। তুই না থাকলে, আর কোন্ দুস্মন সেই ঘোর দুর্য্যোগে সেই অন্ধকারময় প্রান্তরে সাজাদীর সুখের ঘুম ভাঙ্গাতে উপস্থিত হ'ত?

বাহার। খোদা।

নুর্। নুরনিহার দেওয়ানা হ'তে চলেছিল, কোন দুস্মন ছলনা ক'রে পথ ভুলিয়ে তাকে মৃত্যু হ'তেও ভীষণ এই জীবন-যন্ত্রণা দেখাবার জন্য, জীবন্তে তাকে দগ্ধ করবার জন্য, এই জলন্ত অনলে নিক্ষেপ করলে?

বাহার। সেটা বাহার করেছে কি খোদা করেছে, ঠিক বলতে পারছি না। যদি বাহার ক'রে থাকে, তা হ'লে বটে সে দুস্মন, আর যদি খোদা ক'রে থাকে, তা হ'লে বাঁদী চুপ রও, খোদা যা করে মঙ্গলের জন্য।

নুর্। মঙ্গল! (হাস্য) মঙ্গল! বাহার—বিশ্বাস নিয়ে দুনিয়ায় এসেছিস্, তাই সম্পদে-বিপদে, সুখে-দুঃখে, শোকে-উল্লাসে মঙ্গলময়ের মঙ্গল দেখতে পাস্। কিন্তু বাহার, এ ত মঙ্গল নয়। শক্তিমান কালিফের উপর অত্যাচার—আমি যে কিছুতেই মঙ্গল দেখতে পাচ্ছি না বাহার!

বাহার। কালিফের উপর অত্যাচার? কে করলে নুরনিহার?

নুর্। কালিফ তাতার জয় ক'রে ফিরে আসছেন। মহানন্দে ফিরে আসছেন—জুলিয়ার

সুখের কথা-সুধা কালিকের হৃদয়মরুতে দুই এক বিন্দু পড়েছিল, কোন্‌কালে মিলিয়ে গেছে। অতৃপ্ত কালিক জুলিয়ার সোহাগ-সাগরে সাঁতার দিতে উন্মাদের মত ছুটে আসছেন। কিন্তু বাহার, এসে দেখবেন কি?

বাহার। এসে দেখবে জুলিয়া বাঁদী ম'রে গেছে। তার কবরে সোনার ফুল ফুটেছে। ভাগ্যে জুলিয়া মরেছিল, তাইতে ত এতগুলো গরীব দুঃখী অন্ন পেলে।

সুর্। ম'ল কই—ম'লে যে জুলিয়ার মঙ্গল ছিল। কবরে প্রবেশ করেও অভাগিনীর মৃত্যু হ'ল না, শাস্তির এখনও শেষ হ'ল না। কালিকের উপর অত্যাচার।—

বাহার। কে করলে সুরনিহার?

সুর্। তুই, আবার কে? বে-অকুফ বদমাস।—

বাহার। তামাসা করছিস্, না?

সুর্। কেন তুই তাকে কফিন থেকে বার করলি?

বাহার। সে নিঃশ্বেস ফেলছিল কেন?

সুর্। প্রাণরক্ষা করলি ত, আবার ভীষণ মৃত্যু ডেকে আনলি কেন?

বাহার। হুজুর যে আমার রাজা দেখিয়েছিল, আমি তাকে মজা দেখাব না?

সুর্। কি সর্ব্বনাশ করেছিস্, জানিস্ কি বাহার? বাহার, কালিকের অলন্ত চক্ষুর প্রভাবে অন্ধকার আবরণ পুড়ে যায়। কালিক আসছে—আজ হ'ক, কাল হ'ক—জানবেই জানবে—কেউ জুলিয়াকে তার দৃষ্টির সীমার বাহিরে রাখতে পারবে না। পৃথিবীর কোন শক্তি তার ভীষণ অপরিণামের প্রতীকার করতে পারবে না। হতভাগা বাঁচালি যদি, আশ্রয় দিলি যদি, ত তাকে কালিকের ঘরে আবার পাঠিয়ে দিলি না কেন?

বাহার। বিবি সাহেব যেতে চাইলে না যে।

সুর্। চুলের মুটি ধ'রে নিয়ে গেলি না কেন?

বাহার। মাথায় ঘোমটা ছিল যে।

সুর্। বাহার, ভীষণ পরিণাম—অনুমানে আসে না।

বাহার। ওই যে কি বললি, ওটা দেয় কে—খোদা ত? খোদা যা করে মঙ্গলের জন্ত। মজা ক'রে হাসতে খেলতে চ'লে যা সুরনিহার।

সুর্। সে চল, আর দেরী করিস্ নি, গানেম সাহেব ব'সে আছে, এক জন অতিথি খুঁজে নিয়ে শীগগির চল। আমি এই পথে যাই, তুই ওই পথে যা। [ উভয়ের প্রস্থান।

---

## চতুর্থ দৃশ্য

বনপথ।

কালিক।

কালিক। এ কি যন্ত্রণার কথা, এ কি বিষম প্রহেলিকাময় গানেম। আজিবের ঋণ পরিশোধ করতে এলুম, এসে—আবার ঋণজালে আবদ্ধ হলুম! বৃদ্ধের কাছে প্রতিশ্রুত হয়েছি, তার গানেম তার কাছে এনে দেব, তার বাছা তাকে ফিরিয়ে দেব। যেমন শুনলে আমি গানেমের দোস্ত, অমনি আমাকে গানেমের আদর দিয়ে সেবা করলে; গানেমকে ভালবাসি তার বিশ্বাস হয়েছে, তাই বৃদ্ধ এতকাল খোদারও কাছে যে কথা গোপন রেখেছিল—আমাকে বলেছে। সে মহা কৃপণ, রত্নের ভাণ্ডার আমাকে দেখিয়েছে। তার আত্মীয়তায় মুগ্ধ আমি আত্ম-গোপনে অসমর্থ হয়েছি। সাত বাদসার দৌলত, বৃদ্ধ গানেমের জন্ম আগলে আছে। গানেমকে এনে দেবার প্রতিশ্রুতিতে সেই সব ধন আমার হাতে সঁপে দিয়েছে। দেখে আমি বিস্মিত। আমার ঘরে সে দৌলত নেই, দেখে আমি প্রলুব্ধ। কিন্তু এত ধনেও ত বৃদ্ধ গানেমকে কিনতে পারে নি। সে কি অমূল্য গানেম! কালিকের ধনভাণ্ডারে গানেমকে রাখতে পারলে, তবে এ ভাণ্ডার পূর্ণ হয়, নতুবা দুনিয়ার দৌলতেও আমার ভাণ্ডারের ক্ষুধা মিটবে না। সাগর-সেচা মাণিক পেলেও কালিকের দারিদ্র্য ঘুচবে না। কালিকের উত্তমর্ণ আজিব, তার মনিব গানেম। কিন্তু গানেম কোথা? [ প্রস্থান।

( বাহারের প্রবেশ )

গীত।

বুঝি যায় ভেঙ্গে খেলা।
কি জানি আবার কি ঘটে আমার,
তাই খেলে নি এই বেলা।

আমি শুনব না বারণ,
বলব না কারণ,
চিনে যে নিয়েছি আপন মন—
নেচে কুঁদে নিই. যত পারি আমি,
এখন আমার দিল খোলা ॥

( কালিফের পুনঃ প্রবেশ )

কালিফ। এ কি বালক, এ কি ভাই! এই নির্জ্জন ভয়সঙ্কুল পথ—দেখে বোধ হচ্ছে, কোন আমীরের সন্তান! এখানে তুমি আঁধার সন্ধ্যায় কি করছ?

বাহার। দুঃখ করছি।

কালিফ। দুঃখ করছ! গান করছ, নাচছ, দুঃখ করছ কি রকম? এ ত মহানন্দের লীলা দেখাচ্ছ।

বাহার। তা না দেখিয়ে আর কি করব? মনটা আমার কেমন করছে। কেন করছে! খোদা এমন ক'রে দিয়েছে। খোদা যা করেন মঙ্গলের জন্য। বড় মঙ্গল—নিশ্চয় মঙ্গল, তাই কাঁদবার ফুরসৎ পাচ্ছি না। কেবল নেচে গেয়ে আনন্দ করছি। হ্যাগা, আমার আর একটা গান শুনবে?

কালিফ। এ সব ব্যাপারখানা কি!

বাহার। কই গো, বল না?

কালিফ। বলছি ভাই, আগে একটা কথা জিজ্ঞাসা করি।

বাহার। দেখ গা, অন্য দিন এ পথে যখন এসেছি, তখনই এক জন মানুষ দেখেছি। আজ কি না একটা বুনো জন্তুও নেই! কেন নেই? খোদা পাঠায়নি। খোদা যা করেন, মঙ্গলের জন্য—কেমন না গা?

গীত।

বুঝি যায় ভেঙ্গে খেলা ইত্যাদি—

কালিফ। এই ননীর মত দেহ ল'য়ে, কোন্ সাহসে ক্ষুদ্র বালক, এ পথে চলেছ—মনে ভয় নেই?

বাহার। দেখ গা, এ ত ভারি তামাসার কথা! আমার এই দেহ, একে নিয়েই অস্থির, এর আবদার শুনতে শুনতেই জান হায়রাণ, তার ওপরে আবার মন! আ রে বাপ—এ কেয়া মুস্কিল! হ্যাঁ গা, তুমি কি আমায় ছেড়ে চ'লে যাবে?

কালিফ। না—তা নয়; পথভ্রান্ত বালক! বুঝতে পেরেছি, তুমি ভয় পেয়েছ। ভয় কি ভাই? অন্য দিনও যদি এ পথে লোক চলাচল করে—আজও ত চলেছে। খোদা, এই যে ভাই তোমার সঙ্গী করবার জন্য আমায় পাঠিয়েছেন! আমার বিশ্বাস, আমি সঙ্গে থাকলে কোন ভয় তোমার কাছে আসতে পারবে না। এখন বল, তোমার সঙ্গে কোথায় যেতে হবে?

বাহার। তা ত হবেই, তবে দেখ গা—সাহেব জাদা বল্লে আমার মন কেমন করছে, বিবি সাহেব বল্লে আমার মন কেমন করছে, বাঁদীরে বল্লে—আমাদের মন কেমন করছে, শুনে আমারও মনটা কেমন হয়ে গেল।

কালিফ। না—এ ত ভয় নয়, তবে কি? বলি হাঁ ভাই।

বাহার। কি খারাপ—মন খারাপ?

কালিফ। যা বলুম, শুনতে পেলি নি?

বাহার। খুব পেয়েছি—তবে কি জান মন খারাপ। সে কি—মন কি! হাত দেখলুম—পা টিপলুম, চোখ বুজলুম, মাথা নাড়লুম, পেটে হাত বুলুলুম, নাক ঝাড়লুম, কান মলুলুম, যেখানে যা সব ঠিক আছে, একটাও বেগড়ায় নি। তবে খারাপ কি? খারাপ মন! হ্যাঁ গা—এ মন এতকাল কোথায় ছিল?

কালিফ। বলি আমার একটা কথা শুনবি?

বাহার। শুনব না কেন—খুব শুনব। তবে কি জান গা!

কালিফ। না—এ সহজে হচ্ছে না, আর জানা-জানি কাজ নেই, শোন্।

বাহার। তা ত শুনবই—কিন্তু দেখ গা—আগে জানতে পারলে—

কালিফ। চোপ—

বাহার। কি গো, আমায় ভয় দেখাচ্ছ?

কালিফ। আমি যা জিজ্ঞাসা করি, আগে তার জবাব দে।

বাহার আগে জানতে পারলে—

কালিফ। চোপ—

বাহার। এ মনকে যে আমি জব্দ করতুম, জান গা!

কালিফ। আবার? দেখ বালক, আমার কথার প্রতিবাদ শোনা আমার অভ্যাস নাই, আমার আদেশ যে অমান্য করে—

বাহার। তার মৃত্যু! কেমন, নয় গা?

কালিফ। কি জ্বালা, এর চেয়ে ডাক্তারীদের সঙ্গে লড়াই করা যাচ্ছিল, সেও যে ভাল ছিল।

বাহার। বল না, চুপ ক'রে রইলে যে!

কালিফ। না—না, মৃত্যু নয়—মৃত্যু নয়।

বাহার। নয় কেন, বল না মৃত্যু—ভয় করছ কেন? সাহস ক'রে বল না মৃত্যু!

কালিফ। আরে ভাই ঘাট মান্‌ছি, মৃত্যু নয়। ভাই তুই আমার দোস্ত।

বাহার। মৃত্যু—মৃত্যু ভীষণ, কিন্তু মঙ্গলকর, কেন না শোধা দেয়। আমার মনিব এ কথা বেশ বুঝেছে—আর আজ আমি এ কথা বুঝতে পারলুম।

কালিফ। তোর মনিব? এই আমীরের পোষাকে তুই বান্দা?

বাহার। আমি বান্দা! আর আমার মনিবের বান্দার এই পোষাক। তা হাঁ গা, তুমি বলতে পার, খোদার বান্দা কালিফের কি রকম পোষাক?

কালিফ। তুমি কালিফকে কখন দেখনি?

বাহার। না—

কালিফ। বেশ, আমি দেখিয়ে দেব।

বাহার। আর দেখব কি, কালিফের না কি বড় দুঃখ?

কালিফ। কে বল্লে?

বাহার। আমার মনিব। মনিব থাকে থাকে বলে হতভাগ্য কালিফ—হতভাগ্য কালিফ! এই কথা বলে আর ফোঁস ফোঁস ক'রে দীর্ঘ নিশ্বাস ফেলে।

কালিফ। কেন বল দেখি?

বাহার। তা জানি না!

কালিফ। এ কি প্রহেলিকা! ছোঁড়া যে আমাকে পাগল ক'রে তুললে দেখছি, মেহেরবানী ক'রে তোর মনিবকে একবার দেখিয়ে দে না ভাই?

বাহার। তুমি দাওয়াই হ'তে পারবে?

কালিফ। দাওয়াই হব কি?

বাহার। দাওয়াই হও ত নিয়ে যাই, নইলে নিয়ে যাবার হুকুম নেই।

কালিফ। আরে, পাগল, দাওয়াই দেব বল!

বাহার। সে তোমায় দিতে হবে না, আমার মনিব নিজের ওষুধ নিজে ঠিক ক'রে নিয়েছে। দাওয়াই হ'তে হবে।

কালিফ। আ রে বেটা, দাওয়াই হব কি? গলে মাড়বি না কি? না পারা গন্ধকে জড়িয়ে ফেল্‌বি?

বাহার। যখন মনে করে দিয়েছ, তখন আর আমি দেরী করতে পারছি না। শীগ্‌গির বল।

কালিফ। বোবা ক'রে ফেললি, আর বলব কি?

বাহার। না বল্‌তে পার, পথ দেখ!

কালিফ। আচ্ছা চল, তোর মনিবের একবার ওষুধ হয়ে আসি।

বাহার। সত্যি?

কালিফ। না গেলে ধ'রে নিয়ে যাব।

বাহার। এই তোমার কাছে এলুম।

কালিফ। কেটে ফেল্‌ব।

বাহার। এই গলা বাড়িয়ে দিলুম।

কালিফ। দেখ ভাই, দুনিয়ার মধ্যে যা উৎকৃষ্ট খাদ্য আছে, তাই তোকে খাওয়াব!

বাহার। এই মুখ বুজলুম।

কালিফ। বাদশার ঘরে নেই, এমন মাণিক দেব!

বাহার। এই হাত গুটুলুম।

কালিফ। বেয়াদব বালক, জানিস্ আমি কে?

বাহার। বড় জোর না হয় কালিফ। কিন্তু তাতে কি? যে যার মনিব, সে তার কালিফ।

কালিফ। আরে ম'ল, এ ত বড় তোগালে! আচ্ছা ভাই, হাত-জোড় করছি।

বাহার। সত্যি কর্‌তে পার্‌বে না?

কালিফ। তোর কথা বুঝতেই পার্‌ছি না, তা সত্য কর্‌ব কি? তোর মনিব যদি আমায় মেরে ফেলে?

বাহার। মেরে ত ফেল্‌বেই।

কালিফ। বলিস কি রে!

বাহার। আমার মনিবের কাছে যে যায়, সে আর ফেরে না।

কালিফ। এমন কত লোক মেরেছে?

বাহার। তার হিসেব নেই।

কালিফ। আচ্ছা চল্, তোর মনিবকে একবার দেখে আসি।

বাহার। সত্যি কর।

কালিফ। আমাকে মেরে ফেল্‌বে, আর আমি চুপ ক'রে দাঁড়িয়ে থাকব? আমাদের

করব না? তবে এই মাত্র সত্য ক'রে বলতে পারি, তোর মনিব যদি আমার জীবন-নাশে অকৃতকার্য্য হয়, তা হ'লে আমার প্রতি অপমান অত্যাচার যা কিছু করবে, সমস্তই ভুলে গিয়ে তাকে ক্ষমা করব। আচ্ছা এও সত্য করছি, যদি জীবন দানের পাত্র তাকে বিবেচনা করি, ত জীবনও দান করব— ইতস্তত: করব না। চল্ ভাই চল্, আমি বিদেশী, একে নিরাশ্রয়, তায় ক্ষুধার্ত্ত।

বাহার। ক্ষুধার্ত্ত। তা আগে বল নি কেন? তুমিই ত ওষুধ। আমি যে তোমাকেই খুঁজতে এসেছি, শীগ্গির চল—শীগ্গির চল, মনিব তোমার জন্য হা-পিত্যেশ ক'রে বসে আছে, শীগগির চল। খানা-পিনা সব ঠাণ্ডা হয়ে গেল। জল্দি—জল্দি, আরে বুড্ঢা জল্দি।

কালিফ। ক্ষুধার্ত্তের সেবাই কি তোর মনিবের রোগের ওষুধ?

বাহার। এই ওষুধ।

কালিফ। রোগটা কি?

বাহার। কি, কি বলব? আনন্দ—পথিক আনন্দ। মনিব আমার দুনিয়ার সব সুখ একত্র করেছে। অতি সুখে তার গাত্রদাহ। মাঝে মাঝে ক্ষুধার্ত্ত, নিরাশ্রয়, অসুখী, বিয়োগী, শোকাতুর—এদের একটু একটু না দিলে মনিব আমার ছট ফট করে।

কালিফ। তোর মনিব কি গানের?

বাহার। তুমি তা হ'লে আমার মনিবকে চেন?

কালিফ। আর তুই আবদুল মিঞার বান্দা?

বাহার। (সবিষাদে) দেখ গা, হুজুর আমাকে বেচে ফেলেছে?

কালিফ। উল্লুক। তোমায় বেচে ফেলেছে? বেচে ফেলেছে ত এখানে এলি কেমন করে?

বাহার। আমি নিজেকে বকসিস্ নিয়ে এসেছি।

কালিফ। আর তোর সেই বেইমানী মনিব কোথা? বেইমান! তোদের না দেখে, বুড়ো উন্মাদ হয়ে ঘুরে বেড়াচ্ছে, আর তোমরা এখানে আমোদ করছ?

বাহার। আর করব না।

কালিফ। চোপ রও পাজী বদমাস! তোর মনিব কোথা আছে শীগগির দেখিয়ে দে। আর তুই শীগ্গির আবদুল সদাগরকে ডেকে আন।

(বংশীবাদন ও জনৈক বান্দার প্রবেশ)

যাও, এই বালক যেখানে যাবে, সঙ্গে সঙ্গে দেহরক্ষী হয়ে যাও। তঞ্জামে চড়িয়ে নিয়ে যাবে, আর যা আদেশ করবে, তখনি আমার হুকুম মনে ক'রে প্রতিপালন করবে।

বান্দা। যো হুকুম জাঁহাপনা।

(নুরনিহারের প্রবেশ)

নুর।

গীত।

মনের মরম যে জানে, তারে
সব দিতে চাই।
মনের মরম যে জানে, যাই ম'রে
নিয়ে তার বালাই॥
কোন্ দেশ হ'তে আনি কোন্ ফুল,
কোন্ তারে গাঁথি হার,
যেখানে যা কিছু আছে গো মধুর,
ধ'রে দিই করে তার,
চাঁদ মুখের মধুর হাসে,
কাছে ব'সে শুধু প্রাণ জুড়াই,
মনের মরম যে জানে, চেয়ে তার পানে,
ধ্যানে দিন কাটাই।

কালিফ। এ কি! এ কি। নুরনিহার! (অগ্রসর হইয়া) মনের মরম যে জানে, তাকে সব দিতে, কালিফের হারেম ছেড়ে অনেক দূরে যে এসে পড়েছ নুরনিহার?

নুর। কে ও জাঁহাপনা?

কালিফ। এ কি আদব, নুরনিহার?

নুর। জাঁহাপনা, বাঁদীকে কিছু জিজ্ঞাসা করবেন না। বাঁদী কিছু বলতে পারবে না। শুনলেম আপনি ক্ষুধার্ত্ত, আমার সঙ্গে আসুন।

কালিফ। চল।

---

## পঞ্চম দৃশ্য

বাগান।

জুলিয়া।

গীত।

এসে এ সুখের বাজারে,
কপাল দোষে গেছি মিশে ঘন আঁধারে।

হ'ল কত কি—বেচা কেনা,
ডাকে ডাকে উঠল মাটী, যেন বিকুলো সোনা,
আমার হীরে কেউ নিলে না—
বিকোয় না মাটীর দরে।

জুলিয়া। ঈশ্বর। কবরে এনে আবার আমায় ফিরিয়ে দাও কেন প্রভু? নিয়মের ব্যতিক্রম কর কেন? মরেছি—আবার বাঁচব কেন? তিন মাস আমি কবরস্থা। দেহ থাকলে এত দিন মৃত্তিকা হ'ত। কবরে বৃক্ষরোপণ করলে, এত দিন তাতে ফল ধরতো। জুলিয়ার পূর্ব্বজীবনের সঙ্গে আজকের জীবনের এত ব্যবধান। এ ব্যবধান অতিক্রম ক'রে আবার আমি কালিফের ঘরে ফিরে যাব। এই কি তোমার ইচ্ছা প্রভু? মঙ্গলময়! কবরে এনে গানেম দেখালে, সে গানেম কি আর দেখাবে না? কালিফকে যে আত্মদান করেছিল, সে জুলিয়া মরেছে, এ আমার পুনর্জ্জীবন। সে বাঁদী—আমি স্বাধীনা, সে কালিফ দেখেছিল, আমি গানেম দেখিছি। সে জুলিয়ার সঙ্গে আমার সম্পর্ক কি? খোদা পুনর্জ্জন্মের সঙ্গে যদি গানেম দাও, তবেই বুঝব তুমি মঙ্গলময়। নইলে সেই তিন মাস পূর্ব্বের মৃত্যু দাও। আমার সকল নাশ কর। আমার দেহের পরমাণু পর্য্যন্ত যেন জুলিয়ার সম্পর্ক ভুলে।

( গানেমের প্রবেশ )

গানেম। জুলিয়া সুন্দরি! আজ কি দিন? নগরবাসী, দরিদ্র, ভিক্ষুক উদর ভ'রে আহার করছে—আর লক্ষকণ্ঠে ঈশ্বরের কাছে কালিফের প্রিয়তমার প্রেতাত্মার শুভ-কামনা করছে, কিন্তু হায়! এ উৎসবে কাহারও উল্লাস নাই। উদর পূর্ণ আহারেও তৃপ্তি নাই। কিন্তু যে দিন আবাল-বৃদ্ধ-বনিতা জীবনে প্রথম দেখবে, প্রেতরাজ্য থেকে লোক ফিরে এসেছে, যে দিন দেখবে—এ সৌন্দর্য্যময়ী জগজ্জ্যোতিরূপিণী, অন্ধ রজনীর মেঘবেষ্টিত চন্দ্রমার মত অন্ধকার ভেদ ক'রে, কালিফের অদৃষ্ট-আকাশ আবার আলো ক'রে বসেছে, সে দিন আবার কি দিন জুলিয়া সুন্দরী?

জুলিয়া। মরা কখন কি ফেরে গানেম?

গানেম। খোদা ত তাই দেখিয়ে দিচ্ছে।

জুলিয়া। এমন দেখান খোদা দেখায় না—তুমি দেখাচ্ছ। তা দেখিয়েছ বেশ করেছ, কালিফের ভক্ত প্রজা, প্রজার যোগ্য কাজ করেছ। কিন্তু এ কাজটা বড় অন্যায় করেছ।

গানেম। বেশ করেছি—আবার অন্যায় করেছি কি রকম?

জুলিয়া। ঈশ্বরের কার্য্যে ব্যাঘাত দিয়েছ। মরা যদি ফেরে গানেম, তা হ'লে এক জুলিয়া হতেই সংসার যাবে।

গানেম। সে কি রকম?

জুলিয়া। জুলিয়া যদি কবর থেকে ফিরে আসে, তা হ'লে দেখবে ঘরে আর মানুষ থাকবে না। মা বাপ, ভাই ভগ্নী, পুত্র কন্যা, স্বামী স্ত্রী, যে যার মৃত প্রিয়জনের ফিরে আসবার প্রত্যাশায় কবরে গিয়ে বুক দিয়ে প'ড়ে থাকবে। সংসার এক দিনে অচল হবে। তখন তোমার মঙ্গলময়ের মঙ্গল থাকবে কোথা?

গানেম। তুমি যে কোরাণ আওড়াতে লাগলে জুলিয়া বিবি!

জুলিয়া। ছি গানেম, কাজ ভাল কর নি। বিয়োগী. হারানিধি ফিরে পেলে কি রাজ্য চায়? মৃত্যু প্রবেশ করেনি, এমন ঘর কোথা গানেম? দেখিয়ে দাও এমন ঘর, যার প্রাঙ্গণ শোকার্ত্তের লোচন-জলে সিক্ত হয়নি, দীর্ঘ উষ্ণ শ্বাসে তপ্ত হয় নি, উন্মত্তের পদদলনে ব্যথিত হয় নি? ছি—ছি—গানেম, জুলিয়াকে কবর থেকে ফিরিয়ে এনে—কাজ ভাল করনি।

গানেম। জুলিয়া, আমি উপলক্ষ্য, ঈশ্বর করেছেন।

জুলিয়া। আমি সে কথা শুনব কেন? তা তুমি বেশ করেছ, নিরাশ্রয়কে আশ্রয় দিয়ে মুসলমানের কার্য্য করেছ। কিন্তু আমিও মুসলমানী। খোদা আমার মঙ্গলের জন্য বোধ হয় কোন শান্তিময় রাজ্যে নিয়ে যাচ্ছিলেন, তখন আমিই বা তাঁর ইচ্ছার বিরুদ্ধে কার্য্য করব কেন? গানেম সাহেব, আর আমি ফিরব না।

গানেম। সেটা কি ভাল হয় জুলিয়া বিবি?

জুলিয়া। তুমি যদি স্থান না দিতে পার—অন্যত্র যাব। কালিফের ঘরে আর ফিরব না।

গানেম। এ কথা জুলিয়ার মুখে শোভা পায় না।

জুলিয়া। জুলিয়া যদি কৃতঘ্না হ'ত, তা হ'লে এ হ'তে কত অধিক কথা শুনতে গানেম সাহেব!

বেইমানী, তাই এ সর্ব্বনাশী অধিক বল্‌তে সাহস করলে না।

গানেম। যাক, অন্য কথা কও বিবিসাহেব!

জুলিয়া। অন্য রমণী হ'লে—তার জীবনদাতা, আশ্রয়দাতার পদপ্রান্তে চিরজীবনের জন্য লুণ্ঠিতা হ'ত।

গানেম। অন্য কথা কও বিবি সাহেব!

জুলিয়া। কি কইব, আদেশ কর?

গানেম। সম্রাটের জীবনস্বরূপিণী তুমি! আমার পরম সৌভাগ্য, তোমার সেবায় নিযুক্ত আছি, আমাকে লজ্জিত কর কেন বিবি সাহেব! এই সুন্দর জ্যোৎস্নাময়ী রাত্রি, এ সময় মনে আবাহন করে অশান্তি কেন আন! আনন্দ কর, আনন্দ কর।

জুলিয়া। বাস্তবিক গানেম, কি চমৎকার চাঁদ্‌নী রাত্রি! ভাঙ্গা ভাঙ্গা মেঘ পূর্ব্বাকাশের চাঁদের কাছ থেকে আরম্ভ ক'রে আকাশের মাঝ পর্য্যন্ত চলে এসেছে। মাঝে মাঝে তারা—আহা, দেখ গানেম!

গানেম। বড় সুন্দর!

জুলিয়া। আসমানের বাদসা উপরে উঠবে—কে যেন তার ডায়মন-কাটা মারবল্ পাথরের সিঁড়ি ক'রে দিয়েছে। গানেম, কি চমৎকার রাত্রি!

গানেম। বাস্তবিক, এমনটি আর কখন দেখিনি।

জুলিয়া। আমিও কখন দেখিনি। বাঁদী—চিরকাল ঘরে আবদ্ধ থাকতুম, এ রকম বাগানে ব'সে চাঁদ দেখা আর কখন ভাগ্যে ঘটেনি। কবরে অন্ধকারে ডুব্‌তে এসে গানেমের কৃপায় আমি এ রাত্রি দেখ্‌তে পেয়েছি।

গানেম। আবার অত্যাচার আরম্ভ করলে বিবিসাহেব?

জুলিয়া। এই রকম রাত্রিকালেই চীনরাজ-কুমারী বেদৌরা, বাগানের মর্ম্মর-বেদীর উপর ব'সে সখীদের সঙ্গে গল্প কর্‌তে করতে ঘুমিয়ে পড়েছিল। আর ঘুম-চোখে নিজের পাশে ঘুমন্ত রাজকুমার কমরলজমানকে দেখতে পেয়েছিল। ভাগ্যবতী বেদৌরা স্বপ্ন-সাগর পার হ'য়ে প্রাণেশ্বরের পায় হৃদয়-পুষ্প উপহার দিয়েছিল—তার অদৃষ্টে স্বপ্ন সত্য হ'ল। কিন্তু আমার কি অদৃষ্ট। সত্য আমার নসীবে স্বপ্ন হবে।

গানেম। তবে শুন জুলিয়া বিবি, খোদার মর্জিতে, এ রাত্রি এত সুন্দর, খোদার মর্জিতে মেঘের নিগ্রহে এই রাত্রিই আবার কাল রাত্রি। স্বাধীন হয়েও যদি সুখভোগ নিজের ইচ্ছার বশবর্ত্তী নয়, তখন এ স্বাধীনতার অভিমান কি? স্বাধীন হবার প্রয়োজন নেই জুলিয়া বিবি। ঘরে যাও, গিয়ে যে বাঁদী, সেই বাঁদী হও। স্বাধীনতার অভিমানে আজ আমার এই দুর্দ্দশা।

জুলিয়া। গানেম, দুঃখিত হ'লে?

গানেম। আমার প্রিয়াভিলাষী বৃদ্ধের কথা না শুনে আমার এই দুর্দ্দশা! মা, ভগ্নী, খাঁ খানান, আমার প্রাণের বন্ধু, আত্মীয়, স্বজন আমার আপনার বলবার যে কেহ আছে, সবাই আজ চক্ষের অন্তরালে। তাদের চক্ষে আজ আমি কবরস্থ। তারাই কি আমার অদর্শনে বেঁচে আছে?

জুলিয়া। গানেম সাহেব, আমায় মাপ্ কর। তুমি ঘরের ছেলে ঘরে যাও।

গানেম। স্বাধীনতা!—কোথায় স্বাধীনতা? ইচ্ছা করলেই কি যেতে পারি? না, পারি না—পা চলে না। বিপন্না রমণীর জীবন-মরণের ভার নিয়েছি, ঈশ্বর আমায় শৃঙ্খল দিয়েছেন।

জুলিয়া। প্রেমময় গানেম, দয়াময় গানেম। কবর থেকে ফিরে এসেছি—এ সর্ব্বনাশীর মৃত্যু নাই।

( কালিফের প্রবেশ ও অন্তরালে অবস্থিতি )

কালিফ। (স্বগতঃ) এ কি জুলিয়া? যে আমায় আত্মদান করেছে, সেই জুলিয়া? জুলিয়া অপরিচিত যুবকের সম্মুখে! বিশ্বাসঘাতিনী! না না, দৃষ্টিভ্রম। অথবা এটা প্রহেলিকা ভরা পরীর রাজ্য! গানেম মিথ্যা—জুলিয়া মিথ্যা।

জুলিয়া। গানেম, আমায় ক্ষমা কর। রহস্য করছিলেম গানেম (নতজানু), খোদার দোহাই, আমি তোমার মহত্ত্বের পরীক্ষা করছিলেম। আমায় আবার কালিফের ঘরে পাঠিয়ে দাও।

গানেম। সে কি জুলিয়া, তুমি দুঃখিত কেন জুলিয়া? অনিচ্ছায় পরপীড়িতা হয়ে, ঈশ্বরের ইচ্ছায় তুমি আমার কাছে এসেছ। কিন্তু জুলিয়া, ঈশ্বর যা করেন মঙ্গলের জন্য। ঈশ্বর আমাকে আবদুল মিঞার অবাধ্য ক'রে স্বাধীনতার অভিমান ঘুচিয়ে দিয়েছেন। বুঝিয়ে দিয়েছেন, এ দেহ-কারা-

গাবে, এই দুর্দ্দান্ত মনের অধিকারে বাস ক'রে পৃথিবীপতিই স্বাধীন হ'তে পারে না, আমি ত কোন ছার! দাসী ব'লে তোমার অভিমান! একবার দর্পণে এই অলোক-সামান্যা রূপরাশি দেখতে দেখতে একবার ভ্রূভঙ্গে সেই সুবর্ণ প্রতিবিম্বকে প্রশ্ন ক'রে দেখ দেখি, দেখবে, সেও ভ্রূভঙ্গে তোমার দাসত্ব কামনা করছে। বেশী আর কি বলব জুলিয়া সুন্দরী, তুমি যার বাঁদী, সেই মহা স্বাধীনতা-অভিমানী, রাজার রাজা কালিফ এই জুলিয়া বাঁদীর ক্রীতদাস।

জুলিয়া। কি কর, কি কর গানেম, উন্মাদ হ'লে নাকি? কে কোথায় শুনতে পাবে, সর্ব্বনাশ হ'বে। সর্ব্বনাশ করো না গানেম, পায়ে ধরি। এ সুন্দর জীবন কালিফের কোপানলে সমর্পণ করো না। কালিফ এ সুন্দর হৃদয় দেখবে না, এ সুন্দর আবরণ দেখবে না—সর্ব্বনাশ হবে। জগতে সৌরভ বিলাতে এই ঈশ্বর-প্রেরিত গানেম ফুল ফোটবার মুখেই শুকিয়ে যাবে। রক্ষা কর গানেম, রক্ষা কর। আজ রাত্রি প্রভাতেই আমাকে কালিফের গৃহে পাঠিয়ে দাও।

গানেম। তাই যাও—কিসের স্বাধীনতা? স্বাধীন কে? দাসীর দাস যদি স্বাধীন হয়, বাঁদীর মুখের একটা কথা শোনবার আকিঞ্চনে আবদ্ধ যে এক বৎসরকাল তার দ্বারে মাথা দিয়ে প'ড়ে থাকতে পারে, রাজ্য নষ্ট করতে পারে, সমস্ত সংসারকে গোরস্থান করতে পারে, সে যদি স্বাধীন, তবে পরাধীন কে?

জুলিয়া। তাই যাব গানেম, ঘরে চল।

( নুরনিহারের প্রবেশ )

নুর। সাজাদী, অতিথি এসেছে।

গানেম। আনন্দ এসেছে—তবে এস জুলিয়া বিবি, আজ শেষ দিনের মত উভয়ে একত্র আনন্দ উপভোগ করি।

জুলিয়া। কিন্তু গানেম—

গানেম। আবার কিন্তু কেন বিবি?

জুলিয়া। কাল প্রভাতে নিশ্চয় আমি কালিফের ঘরে যাব। তুমিও আমাকে আর নিবৃত্ত করতে পারবে না। কিন্তু গানেম, এই হস্তপদ, এই মাটীর দেহ কালিফের সম্পত্তি আবার কালিফের রাজকোষভুক্ত হবে, কিন্তু গানেম—প্রেমময় গানেম—অভাগিনী, আজন্মদুঃখিনী জুলিয়া স্বেচ্ছা প্রণোদিতা, এই হৃদয়পুষ্প যে তোমার পায়ে অঞ্জলি প্রদান করেছিল—দোহাই গানেম, দয়া কর গানেম—সেটিকে চরণপ্রান্তে আশ্রয় দাও, ফিরিয়ে দিও না। সেটি কালিফের ঘরে ফিরে যাবে না।

নুর। সাজাদী, অতিথি ক্ষুধার্ত্ত।

[ কালিফের অগ্রগমন।

কালিফ। অন্তরালে—নিজের ঘরে—পশু-পক্ষীর অগোচরে—বীরত্ব প্রদর্শন, এ ত দুগ্ধপোষ্য বালকেও পারে মিঞা সাহেব? কালিফের সম্মুখে দাঁড়িয়ে এইরূপ সগর্ব্বে, এই সকল কথা যদি বলতে পার, তবেই বুঝতে পারি তোমার মনুষ্যত্ব। আর অপরকে হৃদয়দান ক'রে, শুদ্ধমাত্র মাটীর দেহ কালিফকে উপহার—রাজভক্তির পরাকাষ্ঠা বিবি সাহেব! আমার বিশ্বাস, কালিফ অন্ধ নয়, সুন্দর ফুল দেখতে পেলে কালিফ কি তাকে মুকুটের চুড়ায় স্থান দেয় না? ফুলের সৌন্দর্য্য শুধু রূপে নয়—গন্ধে। হৃদয়হীনা নারী আর কীট-দষ্ট পলাশ—একই পদার্থ, কালিফকে কি তাকেও মাথায় তুলে রাখতে বল সুন্দরি?

গানেম। আপনি কে মিঞা?

কালিফ। ছি—ছি—সুন্দরী, এই সুন্দর রূপে ঘৃণা মাখিও না। হৃদয়হীনে! কালিফের কাছে এই দেহের প্রলোভন, এক দিনও কি তার চক্ষে প্রাণহীন দেখাবে না? আবার বলি—কালিফ কি এত অন্ধ—অমাবস্যার অন্ধকার চপলার হাসিতে কতক্ষণ আলোকিত থাকে সুন্দরি?

গানেম। আপনি কে মিঞা?

কালিফ। আমি কালিফের এক জন ভক্ত প্রজা। সম্মুখে তার যশোগান ক'রে, অন্তরালে তার নিন্দা করি না।

জুলিয়া। জাঁ—জাঁ—( নতজানু ) জনাব—জনাব! নিরপরাধ মহাপ্রাণ গানেম—বেইমানী, অপরাধিনী জুলিয়া। গানেম মর্য্যাদা রক্ষা করেছে—কালিফের প্রিয়তমার নষ্ট জীবন উদ্ধার করেছে। জাঁহাপনা, কবরে এসেছিলুম, গানেম

তুলে বাঁচিয়েছে। জাঁহাপনার জন্তই আগলে ব'সে আছে।

গানেম। মিথ্যা কথা জাঁহাপনা! খোদা করেছে, মরা মানুষ ফিরিয়ে আনা মানুষে পেরেছে—কখন শুনেছেন কি জাঁহাপনা? ঈশ্বর আপনার প্রিয়তমার জীবনরক্ষা ক'রে, আপনার অনুপস্থিতিতে আমার উপর রক্ষার ভার দিয়েছিলেন—কিন্তু এ বেইমান, এ নরাধম মর্য্যাদা রাখতে পারে নি!

জুলিয়া। না জাঁহাপনা, আমাকে দেবী জ্ঞানে পূজা করেছে। অপরাধিনী জুলিয়া, বেইমানী জুলিয়া, আমার অপরাধে, নিপরাধ জাঁহাপনার পরম বন্ধু, এই মহাপ্রাণ যুবককে যেন শাস্তি দেবেন না। ধর্ম্ম যাবে—এ গৌরবান্বিত নামে কলঙ্ক হবে!

গানেম। খোদা যা করেন, মঙ্গলের জন্ত। তবে আর কেন, ধর্ম্মাবতার সম্মুখে, আবার গোপন কেন? সুপ্ত হৃদয়! তবে একবার জাগ্রত হও। তবে শুন জুলিয়া, এতকাল তোমার কাছে যে কথা গোপন ক'রে আসছি, নিজের কাছেও যে কথা বল্‌তে সাহস করি নি, যে কথা আমার সঙ্গে সঙ্গে কবরে আশ্রয় গ্রহণ করত, তাই আজ প্রকাশ করি। শুন জুলিয়া—কালিফের প্রিয়তমা, তুমিই আমার প্রাণেশ্বরী। (নতজানু) জাঁহাপনা, বান্দা বেইমানি করেছে—শাস্তি চায়।

জুলিয়া। কি বল্লে গানেম, কি করলে গানেম! (মূর্চ্ছা)

নুর। কি—হ'ল! উঠ—সাজাদা! (জুলিয়াকে ধারণ)

(জুলিয়ার উত্থান)

নুর। সাজাদী ধৈর্য্য হারাও কেন? তোমরা নিত্য বল, আজ আমি বলি—ঈশ্বর যা করেন মঙ্গলের জন্ত। জীবনে যে গানেমের হাতের কাছে পৌছুতে পার নি, মরণের দ্বারে এসে সেই গানেমের সর্ব্বস্ব পেয়েছ। সম্মুখে ধর্ম্মাবতার—সূক্ষ্ম বিচার। শাস্তি পাবার যোগ্য হও, শাস্তি পাবে, তাতে আত্মহারা কেন সাজাদী?

জুলিয়া। জাঁহাপনা, শাস্তি ভিক্ষা চাই।

কালিফ। শাস্তি পাবেই, তার জন্ত এত ব্যস্ত কেন? তাতারে যাবার পূর্ব্বে প্রতিজ্ঞা করেছিলুম, সকল ওমরাহের সাক্ষাতে তোমাকে আপনার ক'রে নেব, শাস্তির সময়েই বা তারা দর্শন-সুখে বঞ্চিত হবে কেন?

(তূর্য্যধ্বনি)

মেসরোর। এই প্রণয়ী যুগলকে এক সঙ্গে সুবর্ণ শৃঙ্খলে আবদ্ধ ক'রে, আমার প্রমোদোদ্যানে, যেখানে এই সুন্দরীর সমাধি-মন্দির নির্ম্মিত হয়েছে, সেইখানে নিয়ে যাও, আর উজীরকে ব'লে যত ওমরাওকে সেই স্থানে উপস্থিত থাকতে বল। সকলে দেখুক, কালিফের কাছে অপরাধ করলে তাদের কি রকম শাস্তি হয়। আর এর আত্মীয় স্বজন যে যেখানে যে কেউ আছে—সবাইকে আনতে ব'লে দাও।

মেস্। যো হুকুম।

গানেম। শাস্তি যদি না দাও জাঁহাপনা, তা হ'লে বুঝব এ রাজ্যে বিচার নাই।

[ সকলের প্রস্থান।

---

## ষষ্ঠ দৃশ্য

### কালিফের কক্ষ

কালিফ।

কালিফ। যথার্থই কি ঈশ্বর তুমি যা কর মঙ্গলের জন্ত? নইলে কালিফের উপর এই অত্যাচার, কালিফের সুখের রাজত্বে দুনিয়ার ছুটো ক্ষুদ্রতম কীটাণুর এই অভাবনীয় উৎপাত প্রতীকার-সামর্থ্যে নীরবে মন্ত্রমুগ্ধ জীবের মত, পক্ষাহত রোগীর মত, শুদ্ধমাত্র মনের কথা মনে রেখে পলকশূন্ত দৃষ্টিতে চেয়ে আছি! কল্পনায়

সৃষ্টি হ'তে না হ'তে যে রাজ্যে অপরাধের শাস্তি, সে রাজ্যের বিশ্ববিজয়ী রাজার সম্মুখে তারই অভিযানের উপর এ ভীষণ অস্ত্রাঘাত। একি! আমি শক্তিহীন, সাহসহীন। কে করূলে? দুনিয়ার সমস্ত বীর একত্র হয়ে যে কার্য্য পারে না, সে কার্য্য কে করূলে? এ শক্তির অসারতা —সাক্ষী এই প্রণয়ীযুগল—নির্ভীক, নিশ্চল। বুঝতে পেরেছি—আমাকে এতকাল যা জ্ঞান করূতুম, আমি সেই সর্ব্বশক্তিমান দুনিয়ার যথেচ্ছাচার, রাজার রাজা কালিফ নই। আমারও উপর রাজা আছে। সে রাজা ঈশ্বর নয়—বিশ্ব-নিয়ন্তা শত সহস্র কালিফের সৃষ্টিকর্ত্তা ঈশ্বর নয়। সে রাজা অতিক্ষুদ্র, ক্ষণজীবি, সৃষ্টির প্রহার সহ্য করতে অসমর্থ কালিফের একটা তুচ্ছ প্রজা:— গানেম? গানেম! তোমার মত প্রজার অস্তিত্বেই কালিফের গৌরব! কালিফ তোমাকে সেলাম করে।

( আজিবের প্রবেশ )

আজিব। জাঁহাপনা! আজ এত চিন্তিত কেন?

কালিফ। আজিব, আজিব, দুস্‌মন আজিব! কি শত্রুতা করেছিলেম, তাই গোলামী রাজ্য থেকে রাজমূর্ত্তিতে ফুটে উঠে, আমার দর্প চূর্ণ করতে এসেছ?

আজিব। জাঁহাপনা, সম্রাটের সম্রাট্‌, গগন-স্পর্শী দর্প, ভুবনব্যাপী শক্তি! ক্ষুদ্র কীটাণুকীট আমি, আমাকে লাঞ্ছনা কেন?

কালিফ। আজিব, তোমার ঋণ পরিশোধ হ'ল না। চিরঋণী আমি, সুধু এই মাত্র ভিক্ষা চাই, দয়া ক'রে আমাকে যে আনন্দের রাজ্যে নিয়ে এসেছ, সে আনন্দ-রাজ্য থেকে যেন বিতাড়িত না করি।

আজিব। ( নতজানু ) দাসের দাস আমি, ও কি কথা জাঁহাপনা?

কালিফ। ( উত্তোলন করিয়া ) কিন্তু এর প্রতিফল—শুন আজিব, তোমার মনিব আমার উপর অত্যাচার করেছে, কালিফের উপর অত্যাচার—

আজিব। শাস্তি দিন।

কালিফ। কিন্তু সাবধান, কথায় কথায় বল ঈশ্বর যা করেন মঙ্গলের জন্য।

আজিব। ঈশ্বরের প্রতিনিধি প্রজা-শাসনে, আপনার প্রবৃত্তি, সে ক্রোধ নয়। শাস্তিই যাঁ'র বিধান হয়—শাস্তিই আ'মার মনিবের পরম মঙ্গল।

( মেস্‌রৌরের প্রবেশ )

মেস্‌। জাঁহাপনা সব আসামী গ্রেপ্তার।

কালিফ। আজিব, তোমার মনিবকে শৃঙ্খলাবদ্ধ করেছি, তুমি যাও, শৃঙ্খল মোচন কর।

[ সকলের প্রস্থান।

---

## সপ্তম দৃশ্য

বাগানমধ্যে সুবর্ণ মস্‌জিদ।

আবদুল, বাহার, গানেমের মা,
মেসরৌর ইত্যাদি।

মেস্‌। গানেম মিঞা, এরাই কি তোমার আত্মীয়? চুপ ক'রে থাকলে চলবে না—জল্‌দি জবাব দাও। আত্মীয় হয়—শাস্তি হবে, আর না হয়—তোমার দোষে তাদের শাস্তি কেন? বিলম্ব ক'র না, জল্‌দি জবাব দাও।

বাহার। তোমার হুকুমেই কি তাড়াতাড়ি বল্‌তে হবে?

মেস। চোপ রও বদমাস, শির জুদা করে গা।

বাহার। তবে ত মাথাটা একেবার কেনে গা!

আব। ( জনান্তিকে ) চুপ কর বাহার।

বাহার। কেন—চুপ কর্‌ব কেন?

আব। আরে মর্‌, চুপ কর্‌ না!

বাহার। কেন—চুপ কর্‌ব কেন? একটু বাদে যখন একেবারেই চুপ করতে হবে, তখন এমন সাধের কথাগুলো পেটের ভেতর রেখে যাব? আমি

তুলিয়া চাহিল না, গন্তশালতরুর মূলোচ্ছেদ হইল, পয়ার, ত্রিপদী, ভুজঙ্গপ্রয়াত, শার্দ্দূলবিক্রীড়িত, ললিত মালতীতে কাব্যকানন ভরিয়া গেল, তবু কাননিকা তাহাতে পা বাড়াইল না। ভ্রান্তিমান, বিভাবনা, উৎপ্রেক্ষা, নিদর্শনা—ভাল ভাল ফুল-অলঙ্কার ও ফুলমালা হস্তে কত ভাবুক কত পত্রিকা-রাজ্যে কত ঘুরিল, তবু কাননিকার সন্ধান মিলিল না। কত পসারিণী কত মধুর সন্ধ্যায় কাঞ্চন দিগ্বলয়-বেষ্টিত কাননকুঞ্জে কত দীপ জ্বালিল, কিন্তু একটি দীপও কাননিকার মুখ দেখাইল না।

শোকে দুঃখে জাগরণে, কোন দিন অনশনে, কোন দিন অতি ভোজনে, নিরঞ্জনের জীবাত্মা তাঁহার বক্ষে বিসর্জ্জনের বাজনা বাজাইতে লাগিল। তাহার যাতনায় অস্থির হইয়া তিনি নিত্য কাঁদিতে লাগিলেন; আর বলিতে লাগিলেন, "হে ঋষি, শান্তি-কমণ্ডলুটি সঙ্গে দিয়া তোমার সেই পূর্ব্বযুগের কানন হইতে আশ্রম-ধর্ম্মটি ফিরাইয়া দাও। আয় কাননিকা, কোথায় আছিস্, আয়। পাশ্চাত্য সভ্যতায় দারিদ্র্যে আমার ঘরের শ্রী নষ্ট হইয়াছে। আমার অসভ্যতার ঐশ্বর্য্যে গৃহপূর্ণ করিতে, আয় কাননী, ফিরিয়া আয়।" পতিপুত্র সাথে লইয়া, সীমন্তের সিন্দুরের উজ্জ্বলতায় স্বগৃহ পুনরালোকিত করিতে, এক নব প্রভাতে কাননিকা অনুতপ্ত নিরঞ্জনকে বলিল, "দাদা, আমি আসিয়াছি।"

নিরঞ্জন দেখিলেন, যথার্থই কাননী আসিয়াছে। পাশ্চাত্য সভ্যতারণ্যচারিণী হিন্দুর শান্তিময় গৃহের গৃহিণী হইয়াছে। দাস মটুক জামাতা অপূর্ব্বকৃষ্ণে পরিণত হইয়াছে। সঙ্গে সঙ্গে সেই পুরাতন ভৃত্য মৃত বটুকভৈরব পুনরুজ্জীবিত হইয়াছে। ভামিনী রমণীচরণের পাদমূলে মস্তক অবনত করিয়াছে। দেখিতে দেখিতে আত্মীয়-সম্পদে তাঁহার গৃহ পরিপূর্ণ হইয়াছে।

---

সম্পূর্ণ।

# রত্নেশ্বরের মন্দিরে

ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম, এ, প্রণীত

# রত্নেশ্বরের মন্দিরে

কর্ণওয়ালিস থিয়েটার

প্রথম অভিনয় রজনী—২৩ ডিসেম্বর, সাল ১৯২২

## ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম, এ, প্রণীত

## নাট্যোল্লিখিত ব্যক্তিগণ

পুরুষ

| | | | |
|---|---|---|---|
| রত্নেশ্বর | … | … | বীরনগরের জমিদার মৃত ঠাকুর রঘুরাম সিংহ ঠাকুরের পুত্র |
| জানকারাম | … | … | ঐ খুল্লতাত |
| রাজা কৃত্তিবাস | … | … | রায়নগরের ভূম্যধিকারী |
| মথুরমোহন | … | … | ঐ ভগিনীপতি |
| রমণীচরণ | … | … | কৃত্তিবাসের শ্যালক |
| জটাধারী সিং | … | … | যাদবপুরের মৌজাদার |
| হলধারী | … | … | জটাধারীর পুত্র |
| নিতাই | … | … | কৃত্তিবাসের কর্ম্মচারী |
| দুর্লভ, বল্লভ | … | … | যাদবপুর বাসী |
| মাধব | … | … | রঘুরামের পূর্ব্বতন ভৃত্য |
| জগবন্ধু | … | … | মথুরের ভৃত্য |

বালক, গ্রামবাসিগণ, ভৃত্যগণ, যাত্রীগণ ইত্যাদি।

স্ত্রী

| | | | |
|---|---|---|---|
| সুরমা | … | … | মথুরমোহনের কন্যা |
| লীলাবতী | … | … | কৃত্তিবাসের স্ত্রী |
| ইন্দু | … | … | |
| রাঙীবাই | … | … | জানকীরামের স্ত্রী |
| মোহিনী | … | … | লীলাবতীর পরিচারিকা |
| হলুরমা, | … | … | জটাধারীর স্ত্রী |

কুমারীগণ, পরিচারিকাগণ, গ্রামবাসিনীগণ ইত্যাদি ইত্যাদি।

[ • ] চিহ্নিত গীতগুলি মহাজন পদাবলী হইতে গৃহীত।

# রত্নেশ্বরের মন্দিরে

## প্রথম অঙ্ক

—:•:—

### প্রথম দৃশ্য

পথ

গ্রাম্য রমণীগণ

গীত

জয় শিবশঙ্কর, হর ত্রিপুরারি,
পাশী পশুপতি, পিনাকধারী,
শিরে জটাজুট কণ্ঠে কালকুট,
সাধক জনগণ মানস-বিহারী।
ত্রিলোক তারক, ত্রিলোক নাশক,
পরাৎপর প্রভু মোক্ষবিধায়ক,
করুণা নয়নে হের ত্রিলোচন
লয়েছি শরণ শ্রীপদে তোমারি॥ [•]

(মাধবের প্রবেশ)

াধব। তোমরা সব কোথা যাচ্ছ মা সকল?

ম। রত্নেশ্বরের মন্দিরে গো বাবা! বাবার মানত আছে, তাই যাচ্ছি।

াধব। ও! আটাশে শিবরাত্রি। আজ ক'দিন?

ম। আজ হ'ল চৌদ্দদিন।

াধব। ঠাকুর স্থান এখান থেকে কতদূর হবে?

ম। দশ বারো ক্রোশ হবে।

য়। বারো কোশ খুব হবে। রাইনগরইত থেকে দশ কোশ।

াধব। তা এত আগে থেকে যাচ্ছ কেন মা?

ম। দুই এক জন আমাদের ভিতরে বাবার ধরণা দেবে।

য়। আর বিশ পঁচিশ হাজার লোক জড় একটু আগে গিয়ে বাসা না ঠিক না করলে পাব না।

মাধব। ঠিক বলেছ। যাক্, ভাগ্যক্রমে যখন এদেশে এসে পড়েছি, তখন বাবাকে একবার দর্শন করবার ইচ্ছা রইল।

১ম। তোমার বাড়ী কোথায় বাবা?

মাধব। বীরনগরের নাম শুনেছ!

১ম। শুনেছি বাবা, আমাদের গ্রামে রামী কামারণী ব'লে এক বুড়ি ছিল, তার মুখে বীরনগরের নাম শুনেছি। রঘুরাম ব'লে সেখানে একজন বড় ছত্রী জমিদার ছিল না?

মাধব। তোমাদের বাড়ী কি গোপালপুর?

১ম। সবার নয়—আমার বটে।

মাধব। রামীবুড়ী ছিল বল্‌ছিলে যে মা?

১ম। বছর খানেক হ'ল সে মারা গেছে।

মাধব। বুড়ার কাছে যে একটি ছেলে ছিল?

১ম। রতনের কথা বলছ?

মাধব। বেঁচে আছে?

১ম। সে জটাইসিং বাবুর বাড়ী চাকরি করছে।

মাধব। তা'হলে আমি আসি মা। পারিত বাবার স্থানে তোমাদের সঙ্গে সাক্ষাৎ করব।

২য়। সেটি তোমার কেউ হয় নাকি বাবা?

[মাধবের প্রস্থান।

শুনতে পেলে না, না শুনলে না!

১ম। বুঝতে পারলুম না বোন্। যা হ'ক, ফিরে এসে জানতে পারব।

(জনৈকা বৃদ্ধা ও যুবতীর প্রবেশ)

বৃদ্ধা। হাঁগা, এগাঁয়ে কি কেউ ভদ্রলোক নেই গা? এখানকার কেউ কি মা বোন নিয়ে ঘর করে না?

১ম। কি হয়েছে বাছা?

বৃদ্ধা। আমার এই নাত্‌নীকে নিয়ে বাবার স্থানে চলেছি, পথে কতকগুলো ছোঁড়া একে যা

মুখে না আসে বলে তামাসা করলে! আমরা জাত খয়রা, অন্যায় দেখলে গুরুর খাতির রাখি না। থাকতো সঙ্গে ওর বাপ্, তাহ'লে তামাসার মজাটা একবার টের পাইয়ে দিত।

( হলধারী প্রভৃতিকে অগ্রে লইয়া রত্নেশ্বরের প্রবেশ )

রত্নেশ্বর। বলত মা, এর ভেতরে কে তোমার মেয়েকে তামাসা করেছে?

বৃদ্ধা। হয়েছে বাবা, আমার মনের দুঃখ মিটে গেছে, ওদের ছেড়ে দাও।

রত্নেশ্বর। যাও, মাফ্ চেয়ে চলে যাও। আর প্রতিজ্ঞা কর, এমন আর কখন করবে না।

[ 'করব না' বলিয়া সকলের প্রস্থান।

বৃদ্ধা। বাবা, কি আর তোমাকে বলব,—তুমি রাজা হও। নে বরি, বাবাকে প্রণাম কর। বাবা, আজ তোর বড় মানরক্ষা করেছে।

২য়। তুমি দিদি, কোনও কথা কইলে না কেন? তোমারইত গ্রাম।

১ম। কি বলব ভাই, আমাদের বাড়ীরও এক কুলাঙ্গার ওর ভিতরে আছে। রতন, বাপ্, আমিও তোমাকে আশীর্ব্বাদ করি, তুমি রাজা হও।

২য়। এই রতন? বল্‌গো তোরাও বল্। আমরাও কায়মনোবাক্যে ভগবানের কাছে প্রার্থনা করি।

সকলে। তুমি রাজা হও।

[ নারীগণের প্রস্থান।

( মাধবের পুনঃ প্রবেশ )

মাধব। এই অদ্ভুত শক্তি দেখলুম, তুমি কে ভাই?

রতন। বলতে নেই, এখন বলতে নেই। অহঙ্কার হবে ভাই, অহঙ্কার হবে।

[ রত্নেশ্বরের প্রস্থান।

মাধব। এক মহাবীরের শক্তি দেখেছিলুম, আর এত কাল পরে তোমার দেখলুম। তুমি যে মনে বড় সংশয় জাগিয়ে দিলে ভাই।

( ১মা নারীর পুনঃ প্রবেশ )

১মা। ও বাবা, ও বাবা! রতনের কথা জানতে চাইছিলে না?

মাধব। ওই রতন?

১মা। ওই রতন!

মাধব। মা! তিন বৎসরের শিশুকে মা কোলে দিয়ে পাঠিয়েছিলুম। পাঠিয়েছিলুম, শত্রু হাত থেকে ছেলেটির জীবনরক্ষা করতে। তা বিশ বৎসর আমি খুনের দায়ে দ্বীপান্তরে। ছেলেকে এতকাল পরে দেখলুম—দেখে ধন্য হ মা মরেছে, তোমার মুখে শুনলুম। শোনামা চোখের জল ফেলতে পারলুম না। কেবল ছেলেটির জন্য।

১মা। ওটি তোমার কে বাবা?

মাধব। আমার সব—ওটি ঠাকুর রঘুবী পুত্র। একথা কাউকে এখন ব'ল না মা!

১মা। না বাবা, এ আশ্চর্য্য কথা, শুনে কাঁদবার, কাউকে বলবার নয়।

মাধব। খুবুর নাম রতন নয়, রত্নেশ রত্নেশ্বরের দোর ধ'রে সন্তান।

১মা। যাও বাবা, আর তুমি দাঁড়িয়ো ন দেখা করগে।

---

## দ্বিতীয় দৃশ্য

বারোয়ারী তলা

দুর্লভ ও বল্লভ

দুর্লভ। ওই রত্না?

বল্লভ। তুমি কি! গাঁয়ে রত্না আবার আছে?

দুর্লভ। একা পাঁচজনকে ঘোল খাইয়ে দি

বল্লভ। সে দেখতেই এক তামাসা—দু হাতে, আর একটার মাথার চুল দাঁতে কামড়ে

দুর্লভ। তাইত হে, আমার ভাগ্যে দেখা না! ওর দেহে এত বল!

বল্লভ। তবে হ'ল কি জানো ভাই, বেচারী আর গাঁয়ে থাকতে পেলে না।

দুর্লভ। মনিবের ছেলেকে মেরেছে ব'লে

বল্লভ। জটাইসিং বাবু কি ওকে অমনি ছেড়ে দেবে মনে ক'রেছ?

দুর্লভ। দেবে না? ওহে বলতে বল জটাইবাবু!

ন্ত। চুপ্ চুপ্—আমরা যেন কিছুই না।

( জটাধারীসিং এর প্রবেশ )

টা। হাঁ হুলু রতনা বেটাকে দেখেছ ?

র্ত। কই নাতো বাবু।

টা। কোথা গেল, বেটা কোথায় গেল।

ন্ত। কেন বাবু, সে কি করেছে ?

টা। কোথায় গেল, পাজি; নেমকহারাম র জুতো পিঠে মেরে তোমাকে আজ বাড়ী বিদেয় ক'রে দেবো, তবে আমার নাম ধারী।

[ জটাধারীর প্রস্থান

( জটাধারীর স্ত্রীর প্রবেশ )

জ, স্ত্রী। যদি রেয়াত কর, যদি বেটার শাসন র, তা'হলে ছেলেকে নিয়ে আমি এখনি বাপের চলে যাব, তা বল্‌ছি।

দুর্দ্ত। কি হয়েছে হজুর মা ?

জ, স্ত্রী। চাকর, তার এত বড় আস্পর্দ্ধা, এত ন—মনিবের গায়ে হাত ! ঝাঁটা, ঝাঁটা—তে পেলে একবার হয়—ঝাঁটা পিটে তাকে না ক'রে দিই।

( পুরুষ ও নারীগণের প্রবেশ )

১ম, পু। তোমরা যদি কিছু না কর হজুর মা রা ছাড়ব না।

জ, স্ত্রী। কিছুতেই না, কিছুতেই না।

[ প্রস্থান

১ম, না। বেটা চাকর হয়ে, আমাদের ছেলেদের হাত তুলবে !

বসন্ত। ব্যাপারটা কি গো ?

১ম, না। ওই ব্যাটা রতনা—

১ম, পু। কোথায় পালাবে, খুঁজে বার কর, কে—

দুর্দ্ত। রতনা কি করেছে হে ?

১ম, পু। এসে বলছি ভাই. এসে বলছি। সে বেটাকে ধরে আনি।

[ প্রস্থান

১ম, না। ধ'রে আনো, ধ'রে আনো। আগে ড়ে বেটার হাতখানা ভেঙে দাও, তারপর অন্য কথা। গাঁয়ে গাঁয়ে ভিক্ষে ক'রে যারী কাঙালনী বেটাকে খাইয়ে বাঁচিয়েছে।—মেরে ফেল্, নেমকহারাম বেটাকে মেরে ফেল্।

[ প্রস্থান

দুর্দ্ত। ভাই মজা বাধলো—চল যাই দেখে আসি।

বসন্ত। নারে ভাই দুলু, একজন লোকের উপর গাঁ শুদ্ধ লোকে অত্যাচার করবে, যে মানুষ ব'লে অভিমান রাখে, তার তা দেখা উচিত নয়।

দুর্দ্ত। ঠিক বলেছ দাদা, একথা আমার মনে হয় নি।

বসন্ত। যদি তাকে রক্ষা করতে পারতুম, তাহ'লে বেতুম।

দুর্দ্ত। রক্ষা কেমন ক'রে করব দাদা। গাঁ শুদ্ধ লোক খুঁকেছে দেখতে পাচ্ছ না !

বসন্ত। আমরা সবে দু'জনা মাত্র;—আমরা দু'জন তার পক্ষ হয়ে সমস্ত গাঁয়ের লোকের শত্রু হব ?

দুর্দ্ত। আমি আবার জটারের খাতক।

বসন্ত। কিন্তু সে কি করেছে জানো !

দুর্দ্ত। তা কেমন ক'রে জানবো ভাই, তোমারই মুখে প্রথম শোনা।

বসন্ত। একটা ধরবার মেয়ে রক্ষেশ্বরের কাছে মানত করতে যাচ্ছিল। ওই হলা, বিশে, কদ্রে—আরও চার পাঁচ বেটা দুবৃত্ত পড়ে তার ওপর অত্যাচার করতে গিয়েছিল। রতন মেয়েটাকে তাদের হাত থেকে উদ্ধার করেছে।

দুর্দ্ত। তাহ'লে সে ত সাধু, মহাত্মা হে। হে ভগবান, সাধুকে রক্ষা কর।

( লাঠিহস্তে ভৃত্যগণের প্রবেশ )

বসন্ত। কোথায় রে ?

দুর্দ্ত। ওই রতনা বাবুদের মাকি মারধর করেছে।

বসন্ত। তাই বুঝি, সবাই পড়ে তাকে লাঠি পেটা করতে যাচ্ছিস্ ?

১ম, ভৃ। মনিবের নেমক খাই, না গিয়ে কি করব বাবু।

বসন্ত। বেশ, বেশ—কিন্তু শুনে যা, তোদের ভিতরে যার লাঠিতে রতনের প্রাণ বেরিয়ে যাবে,

এইখান দিয়ে হয়ে যাস্। আমরা তাকে টানার মেঠাই খাইয়ে দেবো।

১ম, ভৃ। তবে যাব না নাকিরে।

২য়, ভৃ। এসেছি যখন চল্। আমরা কিছু না করলেই হ'ল।

দুর্লভ। হে ভগবান, সাধুকে রক্ষা কর।

[ ভৃত্যগণের প্রস্থান

( রত্নেশ্বরের প্রবেশ )

রত্নেশ্বর। খুড়ো মশাই! ( গ্রামবাসীদ্বয় উভয়েই তাহাকে পলাইতে ইঙ্গিত করিল ) অমন করছ কেনগো!

দুর্লভ। পালা-পালা! এই দিক দিয়ে চলে যা।

বল্লভ। আমাদের বাড়ীর কানাচ দিয়ে, বাগানের ভিতর হয়ে চলে যা।

রত্নেশ্বর। কেন খুড়ো মশাই!

বল্লভ। তোকে মারবার জন্য গাঁ শুদ্ধ লোক ঝুঁকেছে।

রত্নেশ্বর। ও! বুঝেছি। তুমি একটু তামাক দাও খুড়োমশাই।

দুর্লভ। ওরে পাগল, এখনি দেখতে পাবে, মারা যাবি—পালা।

রত্নেশ্বর। সেত পরে মারা যাব—এখন তামাক না খেয়ে যে মরি—দাও বাবা এক ছিলিম তামাক।

বল্লভ। ( রত্নেশ্বরের হস্ত ধরিয়া ) ওরেরে বেটা, পালা বলছি।

রত্নেশ্বর। উঁহু তামাক খাব।

বল্লভ। কথা শুনবিনি? যা তবে আপাততঃ আমাদের মেলাতে লুকিয়ে থাকগে যা।

রত্নেশ্বর। উঁহু এইখানে বসে তামাক খাব ( বসিয়া ), আর দাঁড়াতে পারছি না খুড়ো মশাই।

বল্লভ। তাহ'লে মরবি?

রত্নেশ্বর। তুমিই ত মেরে ফেলছ খুড়ো!

বল্লভ। ওঃ বেটার নিয়োত ঘনিয়ে এসেছে!

দুর্লভ। যারে বাবা যা। দাদা মিছে কথা কয়নি। সারা গাঁ তোকে মারবার জন্য ঝুঁকেছে। মেরে ফেললে, আমরা রক্ষা করতে পারব না।

রত্নেশ্বর। কোথায় যাব খুড়োমশাই?

বল্লভ। এখনও গাঁ ছেড়ে পালা, তারপর যেখানে সুবিধা হবে থাকবি।

রত্নেশ্বর। বলতে পার খুড়ো, পৃথিবীতে এমন স্থান কোথায় আছে, যেখানে লুকুলে যম আমাকে খুঁজে পাবে না! যদি জান ত বল, আমি সেইখানে গিয়ে থাকি।

দুর্লভ। ঠিক বলেছিস্ রতন, বোস্ তুই, আমি তোকে তামাক এনে দিচ্ছি।

[ প্রস্থান

বল্লভ। তবে আনো হে, আমি দাঁড়িয়ে থাকি, দেখি—রতন বীরপুরুষ—কাপুরুষগুলো বীরের কি করতে পারে দেখি।

( রত্নেশ্বরের গীত )

কথায় কথায় পথ যে হারাই
সাধ ক'রে কি তোরে ডাকি।
চলাটা না অচল হ'লে সাধ ক'রে কি বসে থাকি॥
মনকে শুধু আঁখিঠারা ইচ্ছা ক'রে দিশেহারা;
তাতে কারো ক্ষতি হয়নি তারা
নিজেই প'ড়ে গেছি ফাঁকি।
ডাকার মত ডাকতে দেমা যে কটা দিন আছে বাকি॥

রত্নেশ্বর। কই খুড়ো, এখনো যে আসে না।

( দুর্লভের প্রবেশ )

দুর্লভ। নে রতন তামাক খা।

রত্নেশ্বর। ( তামাক টানিতে টানিতে ) আ! বাঁচালে ছুলু খুড়ো।

বল্লভ। তাইতরে রতন, তোর ভিতরে এত শক্তি ছিল, আমরা ত কেউ জানতুম না!

রত্নেশ্বর। আমিও জানতুম না খুড়ো!

দুর্লভ। ও বেটারাও যে এক একটা ডাকাত রে!

রত্নেশ্বর। ডাকাত ব'লোনা খুড়ো, ডাকাত কথার একটা মান আছে। ছ্যাঁচড়, ছ্যাঁচড়।—নাও, এইবারে তোমরা এক একবার খাও।

বল্লভ। বেশ করে খা।

রত্নেশ্বর। খুব খেয়েছি, পেট ভরে গেছে। আমিও কি জানতুম খুড়ো যে আমার ভেতরে এত শক্তি আছে! দেখলুম এক মা রত্নেশ্বর দেখতে যাচ্ছে। আর পাঁচসাত বেটা দানব তাকে ঘেরেছে। মায়ের গায়ে হাত দেয়, এমন সময়ে মা কেঁদে উঠলো, "হা বাবা রত্নেশ্বর! তোমাকে দেখতে এসে আমার ধর্ম্ম যাবে?" অমনি আমার মাথাটা কেমন

করে উঠলো। আমারও নাম ত রত্নেশ্বর! সে অচল—আমি সচল। অচল যদি অবলাকে রক্ষা করতে সচল হয়, সচল কি ভ্যাবা গঙ্গারাম হয়ে হাত গুটিয়ে দাঁড়িয়ে থাকবে? চোখ বুজে মনে মনে তখন একবার ডাকলুম, একবার জাগত রত্নেশ্বর! খুড়ো! তোমায় বলব কি, তখন চাইতে গিয়ে দেখি শরীরটে যেন এতখানি ফুলে উঠেছে, আর বুকটো যেন দশহাত চওড়া হয়ে গেছে! বস্ কাম ফতে। ধম্মরা মায়ের ধর্ম্মরক্ষা হয়ে গেল।

দুর্লভ। রতন তুমি ধন্য।

রত্নেশ্বর। এত শক্তি কোথায় ছিল খুড়োমশাই।

বল্লভ। তোমার দেহেই ছিল, তুমি জানতে পারনি।

রত্নেশ্বর। কেন খুড়োমশাই?

বল্লভ। জানবার প্রয়োজন হয়নি।

রত্নেশ্বর। উ হু! প্রয়োজন অনেক হয়ে গেছে। ওটাই বাবুর বাড়ীর চাকরি, প্রয়োজন হয়নি এ কথা কেমন ক'রে বলব!

দুর্লভ। তাহ'লে বাপধন, তোমার মনে।

রত্নেশ্বর। তাও নয়, তাও নয়—আরও দূরে, আরও দূরে, আরও দূরে।

( নেপথ্যে কোলাহল )

বল্লভ। ওই ওরা ফিরে আসছে রত্নেশ্বর! যদি সাবধান হবার দরকার বোঝ বাবা, এখনও সময় আছে।

রত্নেশ্বর। কলকেটা নাও বাবা!—আরও দূরে, আরও দূরে, আরও দূরে।

( রত্নেশ্বরের গীত )

ও শমন পালিয়ে যারে পথ থেকে।
আমার ঘরের সর্ব্বনাশী তোরে না দেখে॥
শিবকে শব ক'রে
খাঁড়া ধ'রে নাচছে সে তোর বুকের উপরে।
দেখলে তোরে রাখবে নারে,
তোর রাজ্য যাবে ছারে খারে,
খণ্ড খণ্ড ক'রে কেটে, তোরে ছড়িয়ে দেবে দশদিকে।

( জটাধারী প্রভৃতির প্রবেশ )

জটা। বাবা! আমি যে অপরাধ করেছি।

সকলে। আমরাও যে করেছি বাবু। আমরাও যে করেছি!

জটা। কত তাচ্ছিল্য করেছি, কত গাল দিয়েছি—

সকলে। আমরাও যে করেছি বাবু! চিনতে না পেরে—

জটা। অপরাধ—অপরাধ—

সকলে। অপরাধ, অপরাধ!

রত্নেশ্বর। এ সব কি হুজুর?

জটা। ওরে বাবা, হুজুর কি! ব'লনা বাবু, আর ব'লনা।

সকলে। হুজুর তুমি—অপরাধ, অপরাধ—মাফ্ কর বাবু সাহেব!

জটা। ওরে হলা, ও আঁটকুড়ীর বেটা। পায়ে ধর্ পায়ে ধর্। ফক্‌রে, বিশে, হাঁদা, কেলো—ওরে বেটারা তোরাও পায়ে পড়্। তো' বেটাদের জন্যেই ত আমাদের যত দুর্দ্দশা।

হলা। মাফ্ কর বাবু সাহেব! ( অন্যান্য যুবকগণের তথাকরণ )

রত্নেশ্বর। খুড়োমশাই! কিছু কি বুঝতে পারছ?

বল্লভ। অবাক হয়ে দেখছি মাত্র বাবা!

রত্নেশ্বর। বুঝতে পারলে না বাবা। ( বুকে হাত দিয়া ) এর ভিতরে রত্নেশ্বর জেগেছে। খুড়ো! আমি যে চোখে কাণে কিছু দেখতে শুনতে পাচ্ছি না। কোথা তুমি?

বল্লভ। কি বলতে চাও, বল!

রত্নেশ্বর। এটা কি এদের তামাসা না ঘোরতর একটা কাণ্ড? আমি চাকর এরা মনিব; আমি কামার এরা ছত্রি।

( মাধবের প্রবেশ )

মাধব। না প্রভু, তুমি কামার নও—তুমি ছত্রি। শুধু ছত্রি নও, ছত্রিশ্রেষ্ঠ। যে বাড়ীতে তোমার পায়ের ধূলো পড়বে, সে বাড়ীর লোক ধন্য হবে। আপনি ঠাকুর রঘুনাথ সিংহরায়ের পুত্র।

রত্নেশ্বর। খুড়ো! শুনছ?

দুর্লভ। আমরা সকলেই শুনছি বাবা!

রত্নেশ্বর। শুনে, আশ্চর্য্য হচ্ছ?

বল্লভ। এ রকম আশ্চর্য্য আমরা জীবনে কখন হইনি।

রত্নেশ্বর। যে কথা বললে, সে কোথা?

মাধব। এই যে সে বাবু, আপনার সুমুখে ড়িয়ে আছে।

রত্নেশ্বর। তোমার নাম?

মাধব। মাধব।

রত্নেশ্বর। তোমাকে কি সম্পর্কে ডাকব?

মাধব। যিনি তোমাকে গর্ভে ধরেছিলেন, মি তাঁকে মা বলতুম।

রত্নেশ্বর। মাধব দাদা, আমাকে ধ'রে তোলো।

মাধব। চোখ খোলো প্রভু, সকলে আশ্চর্য্য য়ে তোমাকে দেখছে।

রত্নেশ্বর। খুলবো মাধবদা, খুলবো। বাবু!

জটাই। আর আমাকে বাবু বলছ কেন বাবু, মিও এক সময় তোমাদের বাড়ীতে চাকরি রেছি। আমার যা মান ঐশ্বর্য্য, তা তোমাদেরই য়।

রত্নেশ্বর। বাবা তোমাকে কি বলতেন?

জটাই। আমি বড় ছিলাম। আমাকে তিনি ই বলতেন।

রত্নেশ্বর। বেশ, আজ থেকে তুমি আমার ঠা। আর হলুর মা, তোমাকে মা বলতুম, মাকে বললুম জ্যাঠাইমা। আর গ্রামের সব! মরা আমার মা, বাপ, ভাই, বোন, বন্ধু! বদা, এইবারে আমার হাত ধ'রে গাঁয়ের বাইরে য় চল।

জটাই। সে কি বাবা, না খাইয়ে তোমাকে যে ড় দেবো না।

সকলে। তা হ'তেই পারে না—হ'তেই পারে

হলু। তা হ'তে পারে না দাদা, তুমি আমাদের করেছ, দুর্ব্বৃত্ত আমরা একদিনেই তোমার মানুষ হয়েছি। আজ আমরা তোমার সেবা।

কগণ। ঠিক বলেছ হলুবা। আমরা আজ কে কিছুতেই ছাড়বো না।

ন্ত। আজ কি, ক'দিন বল্। বাবা রত্নেশ্বর! ড়ীতে তোমাকে এক একদিন নেমন্তন্ন খেতে

ত্নেশ্বর। খুড়ো। ব'ল না। দেখছো না চাইতে পাচ্ছি না। চাইলে আর এখান থেকে পারব না। বিশ বৎসরের সঙ্গ—এর চারদিকে দিদিমার স্নেহ রূপ ধ'রে দাঁড়িয়ে আছে! দেখলেই ভুলে যাব। খুড়ো অনুরোধ ক'র না।

মাধব। আজ আর অনুরোধ করবেন না। সকলে আশীর্ব্বাদ করুন, ওঁর যোগ্য মূর্ত্তি নিয়ে এখানে আবার একদিন যেন আসতে পারি।

বসন্ত। আসবে, আসবে—

সকলে। ঠিক আসবে।

রত্নেশ্বর। মাধবদা!

মাধব। চল ভাই।

জটাই। চল, আমরাও কতকদূর সঙ্গে যাই।

---

## তৃতীয় দৃশ্য

সুরমার কক্ষ

মথুরমোহন ও সুরমা

মথুর। কেমন লোক দেখলি, সুরা?—আমার কাছে লজ্জা করলে ত চলবে না মা! আমার শরীরের যা অবস্থা, তাতে মনে হচ্ছে, বেশি দিন বাঁচব না। ভবিষ্যৎ, এখন থেকে তোমাকেই ভেবে কাজ করতে হবে। তোমার উনিশ বৎসর বয়স হ'ল। এদিকে আমার কেউ নেই, অথচ দশহাজার টাকা আয়ের সম্পত্তি। তোমাকে সুখী দেখে মরতে পারলেই এখন আমি নিশ্চিন্ত।

সুরমা। নামটা কেমন কেমন ঠেকলো বাবা। আর্শি ডাল্—মানে কি?

মথুর। ও! তোকে ইংরিজি নাম বলেছে বুঝি!

সুরমা। আমি মনে করেছিলুম বুঝি, মসুর ডাল, অড়র ডালের কোন মাসতুতো পিসতুতো ভাই।

মথুর। (হাস্য) ইংরিজি পড়েছে—তিনটে পাশ করেছে। শিক্ষিত ছোকরা, তাই বাংলা নাম মুখে আনতে তার লজ্জা হয়েছে। আর্শি নয়। সেটা হচ্ছে তার নামের ইংরিজি আদ্য অক্ষর। লেখাপড়া শিখলে কি হবে, বোকা বোকা—আমাকে দেখলে, কিন্তু আমার হাঁটুর ওপর কাপড় দেখে প্রণাম করলে না।

সুরমা। তাই বুঝি তুমি বাবা, কাপড় ছেড়ে এলে?

মথুর। কি কর, আজকালকার ছেলেরা কাপড়ে সভ্য, পোষাক পরিচ্ছদ একটু ভাল রকম না দেখলে অসভ্য মনে করে। ভিতরের সভ্যতা আমাদের যে কি আছে, জানেও না, জানতে চায়ও না।

সুরমা। কিন্তু বাবা, কথা তার মন্দ নয়। আমাকে 'আপনি' 'আপনি' বলছিলো। মেজাজ বেশ নম্র।

মথুর। হাজার হ'ক, লেখা পড়া শিখেছে ত। বিদ্যায় নম্রতা আপনি আসে। যাই হ'ক, তুমি তাকে দেখে নাও। এর পর বলতে পারবে না, বাবা আমাকে কার হাতে ধ'রে দিলে। বংশ ভাল, বিত্তে আছে, রূপ আছে। তার ওপর বুঝতে পারছ ত মামীর ভাই। আমি ম'লে তোমার মামাই তোমার অভিভাবক।

সুরমা। মামীর ভাই ত এক রকম মামাই হয়।

মথুর। (সহাস্যে) ওরে পাগলি, তাতে বিয়েতে বাধা হয় না। 'মামার শালা, পিসের ভাই, তার সঙ্গে সম্পর্ক নাই।'

সুরমা। আর্শিবাবু কোথায় গেলো?

মথুর। গেলো নয়রে বুড়ী, গেলেন বলতে হয়। সাবধানে কথা কইবি, বিয়ে হ'ক আর না হ'ক, যেন অসভ্য না বলে চলে যায়। আর আর্শি বাবু নয়—রমণী চরণ বল্।

সুরমা। কি বললে বাবা—রমণী কি?

মথুর। রমণী চরণ বল বি, এ।

সুরমা। ও মা, রমণী আবার পুরুষের নাম হয়!

মথুর। আজকাল ওই রকম নামই দেশের লোকের পছন্দ। যত জাতটা দুর্ব্বল হয়ে যাচ্ছে নামগুলোও তেমনি কোমল মেয়েলি হচ্ছে। ও নামে ওর দোষ নয়, সে ওর বাপ মায়ের দোষ। নামের সঙ্গে অনেক সময় প্রকৃতিও জড়িয়ে যায়। ঈশ্বরচন্দ্রই বিদ্যাসাগর হয়, পুঁটিরাম কোনও কালে হয় না।

সুরমা। আবার 'বিয়ে' না একটা কি বললে! রমণী বাবুর ত বিয়ে হয়েছে।

মথুর। ও! তুই কথাটা ধরেছিস্ বটে। ওটাতে একটু রহস্য আছে। ওটা বাংলায় বোঝায় বিয়ে, কিন্তু ইংরিজিতে উলটো—ওর মানে আইবড়। ব্যাচিলর অভ্ আর্টস, ও একটা বিদ্যের খেতাব।

সুরমা। শুনে বাঁচলুম, বুকের একটা ধুকপুকুনি কেটে গেল। ও বাবা, বিলিতীর সব উলটো!

মথুর। তা হ'লে তোর মামাকে কি চিঠি লিখে পাঠাবো?

সুরমা। কি লিখবে?

মথুর। ওই দেখ! সাতকাণ্ড রামায়ণ পড়ার পর সীতে কার মাসী। তোর বিয়ের কথা।

সুরমা। মামা কি তোমাকে চিঠি লিখেছে?

মথুর। না লিখলে, আমি কি তাকে উপযাচক হয়ে পত্র দিয়েছি! সে ছেলে আমি নই সুরমা, কাউকেও খোসামোদ করি। তা করলে, এতদিন কোন্ কালে তোর বিয়ে হয়ে যেত।

সুরমা। মামা কি, আর্শি—দুর ছাই রমণী বাবুর হাত দিয়েই পত্র দিয়েছে?

মথুর। তা কি পারে? রাজা কৃত্তিবাস কি এত বোকা! চিঠি আগে দিয়েছিল। আমি তার উত্তরে পত্র লিখি। তাতে লিখেছিলুম, ছেলেটিকে আমার কাছে একবার পাঠিয়ে দিতে। তবে ছেলেটির হাত দিয়ে তোমার মামী এক পত্র দিয়েছে। শিবরাত্রির উৎসবে তোমাকে রাইনগর নিয়ে যেতে আমাকে অনুরোধ করেছে।

সুরমা। শিবরাত্তিরে আমি যাব বাবা! আমি রত্নেশ্বর দেখব।

মথুর। সে কথা পরে, এখন তোর মামার চিঠির জবাব কি?

সুরমা। আমি বুনো মুখ্খু; আর রমণী বাবু সহুরে, তার ওপর পণ্ডিত।

মথুর। পণ্ডিত ব'লেই ত দিতে সাহস করছি।

সুরমা। কিন্তু লোকটি ভাল।

মথুর। মন্দ নয়। তবে আমার যে খুব পছন্দ একথা বলতে পারি না সুরা।

সুরমা। কেমন একটু টেনে টেনে কথা কয়, আর ঠোঁটের ভিতর দিয়ে হাসে। ও মা! ওকি হাসি। প্রাণ খুলে হাসতে জানেনা নাকি!

মথুর। ও একটা বিলিতি সভ্যতার ধরণ! তাতে কিছু আসে যায় না। ছেলেটা ছত্রির সহবত জানে না। ওর এসেই আমাকে আগে প্রণাম করা উচিত ছিল। তা তাতেও ওর বাপ মাকে যত দোষ দিই ওকে তত দিই না।

সুরমা। এবারে তোমাকে দেখলেই প্রণাম করবে।

মথুর। তা'হলে তোর মামাকে জবাব দিই?

সুরমা। জবাব কি রমণী বাবুর হাত দিয়েই বে?

মথুর। দিতে দোষ কি?

সুরমা। যদি সে চিঠি খুলে পড়ে?

মথুর। সে যা জবাব দেব, ও প'ড়ে বুঝতে হবে না। আমি তার সঙ্গে দেখা করবার কথা ব। লিখব—তোর মত পেলে। আর প'ড়ে তে পারে, বুঝুক।

সুরমা। আর মামীর চিঠির জবাব?

মথুর। ওই এক চিঠিতেই দু'চিঠির জবাব। মার মত না থাকলে ত রাইনগর যাওয়া বে না।

সুরমা। আমি মামার বাড়ী যাব—বাবু!

মথুর। তাহ'লে তোর বিয়ের কথা তাকে দিই। (সুরমা গ্রীবাভঙ্গে সম্মতি জানাইল) । বাবু কোথায় গেলরে?

(জগবন্ধুর প্রবেশ)

জগ। আজ্ঞে হুজুর, আপনার বন্দুকটো নিয়ে বাগানের পথে শীকার করতে গেছেন।

মথুর। ফিরে এলে আমাকে খবর দিবি।

জগ। যে আজ্ঞে।

[ প্রস্থান।

মথুর। দেখছিস্ সুরা; হাজার হ'ক ছত্রির লত!

সুরমা। কিন্তু বড় কাহিল—যেন কত কাল নি।

মথুর। ও ও একটা ইংরাজি পড়ার গুণ। যত মাথায় ঢুকতে থাকে, ততই যশুরে কইয়ের মাথা ভারি হয়ে পড়ে। হাত পা গুলো সব য়ে নলির মত হয়ে যায়।

সুরমা। সেই মাথায় আবার একরাশ চুল— ত রমণী।

মথুর। তুই যে কেবল তার খুঁৎ বার করতেই লি। দেখ্, পছন্দ না হয় এখনও বল্।

সুরমা। লোক বেশ ভালো।

মথুর। অভ্যাগত কুটুম্ব জেনে তার অভ্যর্থনা ব, কিন্তু সাবধান যেন বে-সহবতি হয়োনা সুরা!

সুরমা। না বাবা তা হ'ব কেন। সত্যিই কি

মথুর। তা হ'বে কেন মা, তুমি মহৎ বংশের মেয়ে। তবে আজকাল সভ্যতাটা কিছু মূর্ত্তি ফিরিয়েছে কিনা, তাই তোমাকে সাবধান হ'তে ও কথা বললুম। তুমি ক্ষত্রিয় বালা, শিরোদীয়া, তোমার তেজস্বিতায় সন্দেহ করতে ত আমার অধিকার নেই।

সুরমা। কিন্তু রমণীবাবু—আমি গাইতে জানি কিনা জিজ্ঞাসা করছিল

মথুর। শুনিয়ে দেবে—সে কি! ওস্তাদ রেখে তোমাকে গান শেখালুম, সে কি বৃথা যাবে?

[ প্রস্থান।

সুরমা। ক্ষেৎ—কি যে করব কিছুই বুঝতে পারছিনা ছাই।
একটা গানই গাই।

গীত

আমি দেখেছি, আমি দেখেছি, আমি দেখেছি।
দোরের আড়ালে লুকালে হবে কি
আমি চিনে ফেলেছি॥
আর নিতি নিতি আস লুকিয়ে,
দেখি মুখ খানি থাকে শুকিয়ে,
কি জানি তোমার কত-কি
কি-যেন কতদিন ধ'রে শুনেছি॥
এসেছ যখন এসো ঘরে,
যদি যেতে হয় যেয়ো পরে,
চেনা মুখখানি আবার চিনেনি নিকটে যখন পেয়েছি।
এসো ওগো কি নামটী তোমার,
দূর্ ছাই, ভুলে গিয়েছি॥

(রমণীচরণের প্রবেশ)

সুরমা। আসুন।

রমণী। না না, আপনি গান। আমি এসেছি, এটা আপনি অনুগ্রহ ক'রে যদি না মনে করেন, তাহ'লে আমি বড় সুখী হব।

সুরমা। তা আপনি সুখী হ'তে পারেন, কিন্তু আমি যে জাজ্জল্যমান আপনাকে চোখের সামনে দেখছি।

রমণী। যদি আমার আসাটা আপনার অপ্রিয় হয়, তাহ'লে—

রমণী। আপনার সম্বোধনের কথাটা যদি আমি ঈষৎ পরিবর্ত্তন করবার ইচ্ছা করি, তাহ'লে আমি বোধ হয় আশা করতে পারি, আপনি সেটা সদয়-ভাবে গ্রহণ করতে কুণ্ঠিত হবেন না।

সুরমা। এতক্ষণ ধ'রে কি বল্লেন, আমি যে কিছুই বুঝতে পারলুম না আর্শিবাবু!

রমণী। আর্, শি ব'লে বাবু বলায় ভুল হয়। হয় আমাকে বলবেন মিষ্টার ডাল্, আর সেইটা বললেই সম্বোধনের ভিতর দিয়া একটা উন্মুক্ত আকাশের মত ঘোমটা-খোলা উদারতা এমন একটা অতি কি যেন সরল স্নেহের আবেগ নিয়ে আত্মপ্রকাশ করে যে, আমাদের দেশের ক্ষুদ্র ভাষা আর কোন উপায়ে সেটা প্রকাশ করতে পারে না।

সুরমা। এটা আবার আরও মারাত্মক গোলমেল হয়ে গেল, ডাল বাবু।

রমণী। আপনি আমাকে রমণীবাবু বলবেন।

সুরমা। বললে রাগ করবেন না?

রমণী। দেখুন, রাগ শব্দটা অতি প্রাচীন কালে, অর্থাৎ যখন রাজা অশোক কলিঙ্গ বিজয় করতে গিয়ে ন্যগ্রোধ তরুর তলায় ক্লান্ত হয়ে বসেছিলেন, আর রাজকুমারী তিষ্যরক্ষিতা একছড়া মালা হাতে তাঁকে দেখেই সলজ্জ অধরের পাশ দিয়ে শিশিরের মত শুভ্র কোমল হাসি নিক্ষেপ করেছিলেন, তখনই ওই রাগ শব্দটার মানে ছিল অনুরাগ। সেই অর্থে কথাটা নিতে যদি আপনার আপত্তি না থাকে, তা হ'লে সঙ্কোচহারা হয়ে বলতে পারি, রমণীবাবু বললেই আমি রাগ করব।

সুরমা। তা করুন—

রমণী। বলেন কি—তাহ'লে আপনাকে এ কাঁপা বুকের ক্রন্দন জানাতে, সমস্ত ওয়েবষ্টার ডিক্সনারি থানা থেকে লাগন-জোগান কথা সংগ্রহ করতে হবে যে!

সুরমা। আপনি পাখী শীকার করতে গিয়েছিলেন না? আপনার হাসি দেখলে আমার হাসি পায়। অমন মুখ টিপে হাসি আমি হাসতে পারি না। আয়নার সুমুখে গিয়ে চেষ্টা করলুম, দাঁত বেরিয়ে পড়ল। যাক্ বাঁচলুম। আপনারও তাহ'লে দাঁত বেরোয়। সত্যি বল্‌ছি, রমণীবাবু, আমি হো-হো না ক'রে হাসতে পারি না। সহরে সেটা বড় অসভ্যতা না?

রমণী। (মাথা নাড়িয়া সহাস্যে) অসভ্যতা ? কথা বললে সত্যের অপলাপ করা হয় মিস্ রয়। পাগল-পারা, অঝোর-ঝরা প্রাণের হাসি যখন অসীমকে বুকে ধরতে অনল-গিরির দোতলবেগে বাইরে ছুটে আসে, তখন তার জগৎ-নাচানো উথলে-ওঠা, ক্ষ্যাপা অধর কিছুতেই রোধ করতে পারে না।

সুরমা। হিহিহি—আপনি বেশ। কিন্তু আমি যে একেবারে মুখখু, রমণী বাবু!

রমণী। আমার এই বুকের ভেতরের সেই চিরজাগ-অজানা কিছুতেই একথা আমাকে বলতে দিচ্ছে না—সুরমা। (জিভ্ কাটিয়া) আমি বিষম অন্যায় অন্যমনস্কে আপনার নামটা যে ধ'রে ফেললুম মিস্ রয়।

সুরমা। তাতে কি, তুমি বেশ করেছ। ওমা, আমি ও কি বলতে কি বলে ফেললুম।

রমণী। আবার বল, আবার 'তুমি' বল সুরমা!

সুরমা। তুমিই ভাল—ও আপনি, আপনি—ও আমার এমন বাধো বাধো ঠেকছিল! ও এই তোমার 'তুমি'র ভেতর দিয়ে, আপনহারা পাগল-ঝোরা সকল-চোরা কি যেন, কি যেন, কোথাকার কি এসে কি যে বুকটার ভিতরে ক'রে গেল—

রমণী। সুরমা, সুরমা!

সুরমা। আচ্ছা শুনলুম, তুমি যে পাখী শীকার করতে গিয়েছিলে?

রমণী। গিয়েছিলুম সুরমা; তোমাদের ওই পিয়াল্ গাছের ডালে বসা, একটা আনমনা ঘুঘুকে দেখে বন্দুকটি যেমন তুলেছি, অমনি তোমার গান আমার বুকে এমন এক মধুর নিঠুর আঘাত করলে যে সারা হাত খানা পর্য্যন্ত তাতে অবশ হয়ে গেল।

সুরমা। তামাসা করছ কেন ডাল্? আমি কি গাইতে জানি!

রমণী। সুরো-সুরো-সুরো—আমার সুরো! আর তুমি আমাকে যা বললে সুখী হও বল, কিন্তু দোহাই সুরো, আমাকে মিথ্যাবাদী ব'ল না। তোমার গান—অনেক মহিলার গান অবশ্য আমি শুনেছি, কিন্তু তোমার গানের মত—তাইত সুরো, আবার পাছে আমাকে তুমি মিথ্যাবল বল—

সুরমা। চল, তোমার পাখী শীকার দেখিগে।

রমণী। (হাসিতে হাসিতে) নিষ্ঠুরতা? এই প্রাণ-পাগল-করা দিনে?

সুরমা। তাইত, তাহ'লে কি করা যায় !

রমণী। সুরো, তাহ'লে আর একটি—

সুরমা। গান ? কি বল, আমার গান কি
মার মত পণ্ডিতদের শোনাবার !

রমণী। যদি না শোনাও, সুরো, তাহ'লে
মি এমন একটা নিরাশার কথা—দারুণ যন্ত্রণা-
ক আবশ্যকতার তলায় পড়ে তোমাকে শোনাতে
য় হব।

সুরমা। গানে, না কথায় ?

রমণী। সুরো, আমার সমস্ত বুকটার আবেগ
য় অনুরোধ—

সুরমা। থামো বাবু, আমি গাইছি।

( সুরমার গীত )

মি গাইব এমন গান,
কবে না তার তান, লয়, থাকবে না তার মান।
কবে নাকো কোন ছন্দোবদ্ধ আমার গানে,
কবে নাকো এমন কথা, থাকবে গো যার মানে।
কবে শুধু একটি সুর, একটু ছড়ির টান।
বে এসো শুনবে এসো আমার নূতন গান।

রমণী। আজ আমি কোথায় ? কোন্ দুরন্ত
ন্তের নিলাজ পরিহাস আমার কানের কাছে
মৃদু অতি না-শোনা ভাষায় আমাকে এ কি
ছে। তুমি মাটিতে নও, তুমি আকাশে ; তুমি
পনে নও, তুমি প্রকাশে।

সুরমা। আর এ পাশে নয়, ও পাশে। বাবা
সছেন।— ( নেপথ্যে-সুরো )

( রমণী শশব্যস্তে উঠিয়া কিঞ্চিৎ দূরে যাইল )

( মথুরমোহনের প্রবেশ )

রমণী। আপনিও আমার সঙ্গে চলুন না শীকার
বেন।

সুরমা। চলুন না, এতে ত আমার খুব আনন্দ।

মথুর। কিগো বাবাজি, তুমি শীকারে গিয়েছ
নুম যে।

সুরমা। উনি আমাকে ওঁর সঙ্গে যেতে অনু-
ধ করছেন।

মথুর। বেশ ত, তোমার ইচ্ছা হয়ে থাকে,
ও।

সুরমা। তাহ'লে চলুন আমি—দূর ছাই, ভাল,

রমণী। রমণীবাবু।

সুরমা। চলুন রমণী বাবু, আপনার সঙ্গে
শীকার ক'রে আসি।

মথুর। বেশ ত বাবাজীর সঙ্গে যা'। তোরও
শীকার করার শক্তিটা বাবাজীকে একবার দেখিয়ে
দে। ভাল ভাল পাখী মেরে আনতে পারিস্—
নিজেই আবার রেঁধে ওঁকে খাইয়ে দিবি—

সুরমা। চলুন রমণী বাবু! দেখা যাক্, কে
ক'টা পাখী মারতে পারে।

রমণী। ( বিস্ফারিত নেত্রে চাহিয়া )
আ—প —নি !

সুরমা। আশ্চর্য্য হচ্ছেন ? চলুন না—দেখাই
যাক্। জগা-জগা ! আরে ম'ল জগা !

( জগবন্ধুর প্রবেশ )

মথুর। জগবন্ধু!

সুরমা। আমার রাইফেলটা এনেদে—
শীগ্গির।

জগ। কোথায় রেখেছ দিদিবাবু ?

সুরমা। আরে ম'ল, কোথায় থাকে জানিস্
না ? ন্যাকা হয়েছিস্ ?

[ জগবন্ধুর প্রস্থান।

আপনার সেটা কোথায় রেখেছেন বাবু ?

রমণী। আপনি—শী-কা-র—

( জগবন্ধুর বন্দুক লইয়া প্রবেশ )

সুরমা। আপনার ? ( মুখের দিকে চাহিয়া )
বেশ, একটাতেই হবে, চলুন।

[ উভয়ের প্রস্থান।

মথুর। বেশী দেরী ক'রনা মা, ওঁকে আবার
আজই রাইনগর ফিরতে হবে। সামনে চৈত্র, আর
সময় নেই। ( সহাস্যে ) জগবন্ধু! ছোকরা বন্দুক
ছুঁড়তে জানে না।

জগ। তাই যেন মনে হচ্ছে বাবু।

মথুর। তুই যা, বাবুর স্নানটানের ব্যবস্থা করে
রাখ্।

জগ দিদিবাবুর সঙ্গে কি—

মথুর। ভবিতব্য জগা ভবিতব্য।

জগ। হ'লে কিন্তু মন্দ হয় না বাবু! ছেলেটি

মথুর। যা' তুই এখন জলটল ঠিক ক'রে রাখগে যা। ওরা সহরে ছেলে, দিঘীতে স্নান করতে ওদের ভয় করে।

( রমণীচরণের প্রবেশ )

কি বাবা, ফিরে এলে যে ?

রমণী। একটা বন্দুক নিতে এলুম—আর একটা ভুল হয়েছিল—

মথুর। কি ভুল বাবা ?

রমণী। সেটা যদিও অনেকটা মারাত্মক, তবু আপনার মহত্ত্ব সেটাকে অতি তুচ্ছভাবে গ্রহণ করবে, এটা আমি বোধ হয় আশা করতে পারি ?

মথুর। কি বলতে চাও, খুলে বল বাবা !

রমণী। আপনাকে—নমস্কারটা—

মথুর। ( হাস্যে ) কিছুনা, কিছুনা,—তাতে কি—তাতে কি—

রমণী। অন্তরের ধন্যবাদ—

[ হাত তুলিয়া নমস্কার ও প্রস্থান।

মথুর। আরে ম'ল—এর চেয়ে বেটার নমস্কার না করাই যে ছিল ভাল। যাক্ বুঝতে পারছি, মেয়েটা শিখিয়ে পাঠিয়ে দিয়েছে। ছেলেটা তাহ'লে তার মনে লেগেছে। তা হ'লেই হল।

---

## চতুর্থ দৃশ্য

বনপ্রান্তস্থ পথ

রত্নেশ্বর ও মাধব

মাধব। নাও, এইবারে কি করবে তাই বল।

রত্নেশ্বর। তুমি কি ঠিক করলে মাধব দা ?

মাধব। তোমার ঠিকই আমার ঠিক। যদি বাবার স্থানে যেতে চাও, তাহ'লে এইখানে জলটল খাওয়া সেরে নিতে হবে। সুমুখে ওই জঙ্গল, ছ'কোশের ভেতরে আর লোকালয় নেই। আর যদি বীরনগরেই যাওয়া স্থির কর, তাহ'লে আরও কোশ খানেক গিয়ে চটি পাব, সেইখানে গিয়ে বিশ্রাম করি।

রত্নেশ্বর। রত্নেশ্বর দেখতে যাওয়া এখন আমার ঠিক হয় কি মাধবদা ?

মাধব। সে তুমি যে রকম ভালো বুঝবে করবে ভাই। কিন্তু আমার পক্ষে যাবার যোগ্য সময় এমন আর কখনও হয়নি। শুধু হয়নি কেন, হবে না ভাই। আমি বাবা রত্নেশ্বরের দয়ায় তোমাকে পেয়েছি।

রত্নেশ্বর। হুঁ। আমিও যে তোমাকে পেয়েছি মাধবদা ! এমন পাওয়া ত আর কখন পাব না।

মাধব। যদি বাবাকে দেখে দেশে যাও, তাহ'লে দিন দশেকের দেরি।

রত্নেশ্বর। আমার যে দাদা এক লহমা দেরি সইছে না।

মাধব। তাহলে দেখেই যাই চল ভাই।

রত্নেশ্বর। আচ্ছা মাধবদা, তুমি যাওনা কেন।

মাধব। আর তুমি ?

রত্নেশ্বর। আমি আগে চলে যাই।

মাধব। আগে গিয়ে কি করবে ?

রত্নেশ্বর। আমার সেই ভাঙ্গা অট্টালিকা আগে দেখব, যেখানে আমি জন্মেছি।

মাধব। তুমি পাগল !

রত্নেশ্বর। তোমার অপেক্ষায় এইখানে কোথা থাকি।

মাধব। সে পরামর্শ মন্দ নয়। তবে—

রত্নেশ্বর। আবার 'তবে' কেন মাধব দা ! কেউ কি আমাকে দশটা দিনের জন্ত ঠাঁই দিতে পারবেনা !

মাধব। তা কেন ভাই, আমি যে তোমায় ছেড়ে একদণ্ডও থাকতে পারবনা। তোমাকে ছেড়ে সেখানে গেলে বাবাকে আমার দেখাই হবেনা ভাই !

রত্নেশ্বর। চল মাধবদা রত্নেশ্বর দেখবো।

মাধব। বেশ, এইখানে একটু তাহ'লে বসো। আমি গাঁয়ে ঢুকে জলযোগের কিছু ব্যবস্থা ক'রে নিয়ে আসি।—দেখো যেন ফস্ ক'রে কোথাও উঠে যেয়োনা। তুমি যে পাগল। হাসলে চলবে না, যাবেনা বল।

রত্নেশ্বর। আমি বললেই তোমার বিশ্বাস হবে ?

মাধব। নিশ্চয়, তুমি যে রত্নেশ্বর !

রত্নেশ্বর। তুমি ফিরে না আসা পর্য্যন্ত মাধবদা আমি এস্থান ছেড়ে কোথাও যাবনা।

[ মাধবের প্রস্থান।

...ড়ী নেই, ঘর নেই, আত্মীয় স্বজন থেকেও নেই, ...ম্পত্তি নেই—নাম? তাই বা কই? কে আমাকে ...কুর রঘুরামের ছেলে ব'লে স্বীকার করবে? কিন্তু ...ত্নেশ্বর, তুমি আছ, আর তোমার দেওয়া অমূল্যদান ...বে আছে। তা'হ'লে, নাম আছে, সম্পত্তি ...াছে, আত্মীয় স্বজন, বাড়ী ঘর—সব আছে।

( পথিকগণের প্রবেশ )

১ম, প। তাইতরে তাই, কি অদৃষ্ট, এবারে ...ত্নেশ্বর দেখা হ'ল না!

২য়, প। আর, রত্নেশ্বর এখন মাথায় থাকুন। ...গে গাঁয়ে ঢুকে প্রাণ বাঁচাই চল্।

রত্নেশ্বর। তোমরা কোথা থেকে আসছ ভাই?

১ম, প। তাইত, তুমি এখানে কে?

২য়, প। উঠে পড়, উঠে পড়।

রত্নেশ্বর। কেন ভাই?

১ম, প। বলবার সময় নেই, উঠে পড়্ ভাই, ...ঠে পড়্। নইলে এখনি বাঘের মুখে যাবি।

২য়, প। মানুষ খেকো বাঘ—আমরা বাবার ...নে যাচ্ছিলুম। যেতে পারলুম না।

১ম, প। উঠে পড়্—আরে গেল পাগল নাকি ...ওঠ ভাই ওঠ্।

রত্নেশ্বর। বাঘ চিরকালই মানুষ খায়—ঘাস ...কো আবার কবে হয় সে?

২য়, প। পাগল, দেখছিস্ না।

১ম, প। তবে চল্ ও হতভাগার জন্যে আমরা ...রি কেন?

[ পথিকগণের প্রস্থান।

রত্নেশ্বর। রত্নেশ্বর! জেগে থাকো! শুনছো ...ব মানুষ-খেকো—কিন্তু তুমি কথা দিয়েছ।

( নেপথ্যে বন্দুক শব্দ )

রত্নেশ্বর। ( উঠিয়া দাঁড়াইল ) না হ'লনা— ...ধবদা আমাকে বেঁধে রেখে গেছে।

( মাধবের প্রবেশ )

মাধব। উঠে এস, উঠে এস।

রত্নেশ্বর। কেন মাধবদা?

মাধব। উঠে এস ভাই, আগে উঠে এস, ...ঘ বেরিয়েছে।

রত্নেশ্বর। শুনেছি মাধবদা, শুনেছি। সেটা ...

মাধব। শুনে, বসে আছ!

রত্নেশ্বর। একদল লোক, গাঁয়ের দিকে পালিয়ে গেল।

মাধব। দেখে বসে আছ! ( রত্নেশ্বর হাসিল ) তুমি কি—তুমি কি! আমার কাছে কথা দিয়ে আবদ্ধ হয়ে বসে আছ?—ওঠ ভাই, এইত আমি এসেছি; এইবারে ওঠ।

রত্নেশ্বর। উঠে কোথায় যাব মাধবদা?

মাধব। আপাততঃ গাঁয়ে আশ্রয় নিই। তারপর দেশেই যাই চল—রত্নেশ্বর দর্শনেত আর যাওয়া হ'লনা!

রত্নেশ্বর। কেন হ'লনা?

মাধব। এই কথা শুনে আরত তোমাকে নিয়ে যেতে সাহস করিনা।

রত্নেশ্বর। মাধবদা আমি রত্নেশ্বর দেখতে যাব।

মাধব। এইকথা শুনেও? বেশ, গাঁয়ের কারও কাছ থেকে একখানা হেতিয়ার জোগাড় করিগে চল।

রত্নেশ্বর। মাধবদা। আমি এইখান থেকেই যাব।

মাধব। এইখান থেকে মানে কি? এই শুধু হাতে? আত্মরক্ষার জন্য একটা লাঠি পর্য্যন্ত না নিয়ে?

( নেপথ্যে বন্দুক শব্দ )

রত্নেশ্বর। মাধবদা! ওই আবার বন্দুক—

[ বেগে প্রস্থান।

মাধব। দাঁড়াও—দাঁড়াও! এ পাগলকে নিয়েত ভালা মুস্কিলে পড়লুম! শুধু হাতেই বাঘের মুখে যাবে নাকি! দাঁড়াও—দাঁড়াও।

---

## পঞ্চম দৃশ্য

বন-প্রান্ত

( দুইদিক দিয়া রমণী ও সুরমার প্রবেশ )

সুরমা। এই দেখ রমণীবাবু; আপনি আসতে না আসতে আমি দু'টো পাখী শীকার ক'রে

রমণী। আবার আপনি ?

সুরমা। আসুক না সে শুভদিন, এত ব্যস্ত কেন ? এখনও ত আমার ভয় যায়নি। যেহেতু আপনি সহুরে আর আমি জঙ্‌লি। শেষকালে কোথাও কিছু নেই, কেবল আমাকে অসভ্য মনে ক'রেই চলে যাবেন। যাক্ আমি দু'টো শীকার করলুম, আপনাকে এইবারে একটা শীকার করতে হবে।

রমণী। আপনি অদ্ভুত—

সুরমা। এখনি অত সুখ্যাতি করবেন না—রমণী কথাটা এখন নয়! আপনিও একটা পাখী আগে মারুন। তখন দুইয়ের সুখ্যাতি এককথায় হয়ে যাবে। আপনিও যেমন আমাকে বলবেন অদ্ভুত রমণী, আমিও অমনি জবাব দিতে বলে উঠবো—অদ্ভুত রমণী! নিন্—ধরুন। আমি এতে টোটা ঠিক ক'রে দিয়েছি, ধরুন—বা! বর রমণীবাবু!

রমণী। সুরমা! আজ এই আমার বুকভরা আনন্দের মুহূর্ত্তে—

সুরমা। জীব হত্যা করবেন না ?

রমণী। করা কি উচিত ? ওই বসন্তের ইঙ্গিত চোখে-ধরা, কুঞ্জের আড়ালে-বসা আপন হারা পাখী—

সুরমা। ওসব কথা এখানে ভাল লাগছে না ভাল বাবু। ও ব'সে ব'সে শোনবার সময় আছে, জায়গা আছে। এখানে আমি বীরাঙ্গনা। এখানে আপনাকে দেখতে চাই বীর।

রমণী। ও সুরমা—সুরমা—সুরো!

( হাত ধরিতে উদ্যত )

সুরমা। ওকি! হাত ধরতে আসছেন কেন ? চারিদিকে আমার প্রজা। যদি আপনার সঙ্গে আমার বিবাহ নাই হয়।

রমণী। হাত ধ'রে, চাইতেছিলুম ক্ষমা।

সুরমা। বুঝতে পেরেছি, আপনি বন্দুক ছুঁড়তে জানেন না।

রমণী। জানিনা বললে সত্যকে কিছু নির্লজ্জ ভাবে গোপন করা হয়।

সুরমা। ভেৎ—গোপন করা, নির্লজ্জভাবে—ওসব কি ? একবারে বল জান কিনা।

রমণী। যদি বলি জানি, তাহ'লেও সত্যের পাশ দিয়ে মিথ্যাটা এমন একটা বিদ্রূপের হাসি হেসে চলে যায়—

সুরমা। ( হাসিয়া ) বেশ, আমি তোমাকে শিখিয়ে দিচ্ছি।

রমণী। আজ আমাকে ক্ষমা কর।

সুরমা। কতক্ষণ লাগবে—আপনি পণ্ডিত মানুষ, এখনি বন্দুক ছোঁড়া শিখতে পারবেন। ( রমণীচরণ করজোড়ে অসম্মতি জানাইল ) আমার কাছে শিখতে কি আপনার লজ্জা বোধ হচ্ছে ?

রমণী। ( রমণীচরণ সসম্ভ্রমে জিভ্ কাটিল ) তা যদি বলেন, তা হ'লে—

সুরমা। বলাবলি নেই রমণী বাবু, ও আমিও বুঝি না, ভালও বুঝি না, আর তোমার আইবুড়ো থেতাবও বুঝিনা, যতদিন পর্য্যন্ত আমার সুমুখে অন্ততঃ তুমি একটাও পাখী শীকার করতে না পারবে, ততদিন আমাদের বিয়ে হচ্ছে না।

রমণী। তাহ'লে ( বন্দুক লইয়া ) অয়ি, মধ্যযুগের সেই জগৎ কাঁপানো ক্ষাত্র শক্তি—সেই পৃথ্বী, সেই বাপ্পা, সেই রাণাপ্রতাপ—আমার হৃদয়ে জেগে ওঠো।

সুরমা। আর জেগে উঠেছে—ছেড়ে দাও

রমণী। সুরমা! অনুরোধ রাখবো না।

সুরমা। পাখী তোমার ক্ষাত্র-শক্তির আস্ফালন দেখে পাখা ঝাড়ছে। ঘোড়া টিপ্‌লে নিজেই মরে যেতে বাবু!

রমণী। এরূপ বীরের মরায় বাধা দিয়ে না মিস্ রয়।

সুরমা। আমারও যে মরবার সম্ভাবনা হয়েছে মিষ্টার ভাল। ঘোড়া টিপলে গুলি কোন দিকে ছুটবে তাতো বুঝতে পারছি না।

( নেপথ্যে।—'বাঘ বাঘ'। চতুর্দ্দিকে 'বাঘ বাঘ' শব্দ )

রমণী। অ্যাঁ অ্যাঁ!—

সুরমা। ন'ড়না বাবু, ন'ড়না, নড়লেই মরবে

( নেপথ্যে। 'ভয় নেই—ন'ড়না—ন'ড়না। গুৎ মেরেছে'।)

এই মুখে চেয়ে দাঁড়াও—ভয় নেই—দাঁড়াও।

( বেগে রত্নেশ্বরের প্রবেশ ও সুরমার হস্ত হইতে অতর্কিত ভাবে বন্দুক লইয়া প্রস্থান। রমণীর ভূমিতে পতন )

( মথুরমোহনের প্রবেশ )

মথুর। ফেরো—ফেরো যুবক—ফেরো। মারা গেলে।

সুরমা। কে বাবা, উনি কে?

মথুর। তুমি জান না?

সুরমা। আমি যে এখনো তার মুখ দেখিনি বাবা!

মথুর। সুরমা! তোমাদের বিপদ কেটে গেছে। যাও, এই রমণীকে সঙ্গে নিয়ে ঘরে।

সুরমা। তুমি?

মথুর। আমি যে মথুরমোহন।

সুরমা। তুমি যে বৃদ্ধ বাবা।

মথুর। কিন্তু আমি বেঁচে আছি। ওই কে, কোথা থেকে উড়ে এসে তোমার জীবন রক্ষা ক'রে উড়ে গেল। একবার সে লোকটাকে দেখবার ক্ষমতাও কি আমার নেই! [ প্রস্থান।

সুরমা। আমিও ত তোমার কন্যা। আমারও সে ক্ষমতা নেই! [ প্রস্থান।

( মাধবের প্রবেশ )

মাধব। দাঁড়াও মা, দাঁড়াও—আমি সঙ্গে যাচ্ছি।

( রমণীর পলায়ন ) [ প্রস্থান

---

## ষষ্ঠ দৃশ্য

বন।

[ মৃত ব্যাঘ্রের উপরে দক্ষিণ পদ রাখিয়া, বাম হস্তে বন্দুক ধরিয়া দণ্ডায়মান রত্নেশ্বর। কলেবর রক্ত। ]

( মথুরমোহনের প্রবেশ )

মথুর। কে তুমি বীরশ্রেষ্ঠ! পাখমারা বন্দুকে এই প্রকাণ্ড বাঘ শীকার করলে। যা অনেক ব্যাঘ্র-শীকারী আমিও আজ পর্যন্ত করতে সাহস করিনি। দেখ-না মল্ল যুদ্ধও যে করতে হয়েছে।

রত্নেশ্বর। একটু করতে হয়েছে বাবা।

( সুরমার প্রবেশ )

সুরমা। বাবা, বাবা—দেখতে পেয়েছ তাকে? রত্নেশ্বরকে দেখিয়া বিস্ময়ভাবে তার পানে

( মাধবের প্রবেশ )

রত্নেশ্বর। মাধবদা, মাধবদা। যারা রত্নেশ্বর দেখতে এসে, প্রাণভয়ে ফিরে গেছে, তাদের আশ্বাস দিয়ে ফিরিয়ে নিয়ে এস।

মাধব। দেব ভাই, একটু তোমাকে দাঁড়িয়ে দেখি।

সুরমা। তাইত বাবা, এ রকম বীর ত কখন দেখিনি।

মথুর। এখানে দাঁড়িয়ে দেখলে ত চলবে না মা। ঘরে নিয়ে তোর জীবনদাতার জীবন রক্ষা কর।

সুরমা। আমাদের বাড়ীতে আসুন।

রত্নেশ্বর। কি করব মাধবদা?

মাধব। যাবে, আবার কি করবে।

রত্নেশ্বর। রত্নেশ্বরের মন্দিরে যাবার কি হবে?

মাধব। পাগলামি রাখ, মা আবাহন করছেন, আগে ওঁদের বাড়ী চল।

সুরমা। একবার চল—থাকতে ভাল না লাগে, চলে আসবে।

রত্নেশ্বর। মাধবদা!

মাধব। আবার মাধবদা। একবার যদি না যাও, সত্যি বলছি, তোমার সুমুখে আমি পাথর মাথায় মেরে মরব।

সুরমা। আমরাও রত্নেশ্বরে যাব গো।

রত্নেশ্বর। চল।

মথুর। হাত ধর্—দেখছিস্ কি, পাগলের গা টলছে।

[ সুরমা রত্নেশ্বরের হাত ধরিল, রত্নেশ্বর তাহার মুখের দিকে চাহিয়া রহিল ]

---

# দ্বিতীয় অঙ্ক

## প্রথম দৃশ্য

অলিন্দ

কৃত্তিবাস ও মথুর

কৃত্তি। মেয়ের দোষ কি রায়! সমস্ত দোষ, [illegible] তোমার। ওই বীরত্ব তার ওপর.

মথুর। তুমি ত এসেছ রাজা, নিজের চোখেই দেখনা—

কৃত্তি। তোমাকে আর অত বলতে হবে না, আমি বুঝতে পারছি—তোমার দেখাতেই আমার দেখা হয়েছে। তবে আর বলছি কি, যত কিছু দোষ—সব তোমার। ওই বীর্য্যশালী রূপবান যুবা, আইবুড়ো মেয়ে—যুবতী, চোখ ফুটেছে—সে যদি তাকে দেখে মুগ্ধ হয়, তাতে আমি ত বালিকার কোন দোষ দিতে পারি না।

মথুর। আমি কর্ত্তব্য মনে ক'রে—

কৃত্তি। দূর তোমার কর্ত্তব্য—ছ'ছুটো দিন মেয়েকে একটা বংশ-পরিচয়হীন ছেলের সেবায় নিযুক্ত রাখা হ'ল তোমার কর্ত্তব্য? ছ'দিন ছ'রাত তারা ছ'জনে নির্জ্জনে। সেব্যসেবকের ভিতরে এর মধ্যে কত গোপন কথা হ'য়ে গেছে, তা কি তুমি জানো?

মথুর। তাইত! এখন বুঝতে পারছি, কাজটা আমার ছেলেমানুষি হয়ে গেছে। তোমার এ সম্বন্ধকে কিন্তু ভাই—

কৃত্তি। তুমি কি পাগল হয়েছ ভাই। আমার ভাগনীকে ওই কাপুরুষটার হাতে তুলে দেবো? আমি রাজা শ্রীনিবাসের ছেলে নই? তুমি কি ক'রে আমার ভ'গনীকে পেয়েছিলে? রাগ ক'রনা—তোমার কি দেখে বাবা তোমাকে কন্যা দিয়েছিলেন? না ছিল ঘর, না ছিল এক কাঠা জমি, না ছিল একদিন-ও চলবার অন্ন। ছিল বংশ, আর তার উপর ছিল তোমার বীরত্ব। আমি যদি বেঁকে বসতুম, তাহলে কি আমাদের বাড়ীতে তোমার বিয়ে হ'ত?

মথুর। যা খুসী তাই কর ভাই—তোমার ভগিনী মরবার পর থেকে আমার মাথায় আর কিছু নেই।

কৃত্তি। যা খুসী তাই করব কেন, যা কর্ত্তব্য তাই করব। তোমার মাথা খারাপ হবে, তাতে আর আশ্চর্য্য কি! দিদির কথা মনে হ'লে, আমারই বা কি মাথা ঠিক থাকে। যমজ ভাই বোন—হয়ত সে আধ ঘণ্টার বড়। কিন্তু ওই আধঘণ্টার গুরুত্ব নিয়ে, সে মায়ের মতন আমাকে শাসন ক'রে গেছে। সে আমাকে অনুরোধ না করলে আমি কি ছাই আবার বিয়ে করতুম? সেইত আমার এই দুর্দ্দশা করে গেছে। দিব্যি রাধারমণ, অতিথি, অভ্যাগতের সেবা নিয়েছিলুম। যে জন্ত বিবাহ করা—সন্তান—তা তারও হ'লনা, আমারও হ'ল না।

মথুর। নাও ভাই, চল, বিশ্রাম নেবে। য[illegible] আমার ভাগ্যক্রমে অনেক কাল পরে তোমা[illegible] পেয়েছি, তখন আজ আর তোমাকে কিছুতে ছাড়[illegible] না। এখানে থেকে, বিশ্রাম নিয়ে, আমাকে রক্ষ[illegible] একটা উপায় স্থির ক'রে, যেতে হয়, যাবে ক[illegible] বৈকালে।

কৃত্তি। থাকবার যে যো নেই রায়।

মথুর। পৃথিবী একদিকে, আর আমি এ[illegible] দিকে। যদি যাও, তাহ'লে সত্যই জানবো, মু[illegible] আর কেউ নেই।

কৃত্তি। আমি এসেছি কেন জানো?

মথুর। তা কি আর বুঝতে পারিনি [illegible] আমি কি এতই বোকা। রাণী তার ওই [illegible] ভাইটার জন্ত তোমাকেই আমার কাছে ওকাল[illegible] করতে পাঠিয়েছে।

কৃত্তি। এত বড় 'দিভ যে, তোমাদের [illegible] আসারও অপেক্ষা করতে পারলে না। তোমা[illegible] কি হ'ল এ জানতেও তার সাহস হ'ল না!

মথুর। বোঝ দেখি ভাই! তুইত লেখা[illegible] শিখেছিস্। মূর্খ হ'লে না হয় কথা থাকতো।

কৃত্তি। দূর্, দূর্—ওর লেখাপড়ার [illegible] আগুন।

মথুর। বাড়ীতে ফিরে আবার উল্টো ভা[illegible] এসে যাকে জিজ্ঞাসা করি, রমণীবাবু কোথ[illegible] কেউ বলতে পারেনা কোথায় সে। তখন, [illegible] বলছি, ভাবনা হ'ল রাজা, আর একদিক [illegible] আর একটা বাঘ এসে তাকে তুলে নিয়ে [illegible] নাকি!

কৃত্তি। ছি ছি ছি—আমার পর্য্যন্ত মা[illegible] হেঁট করিয়ে দিয়েছ!—যে লেখা পড়ায় [illegible] স্বাধীনতা পর্য্যন্ত হারিয়ে ফেলে, সে লেখ[illegible] শেখাকে ধিক।

মথুর। কেন, গিয়ে সেখানে কিছু কি বলেছে নাকি?

কৃত্তি। আমি রাণীর ওকালতি করতে ব্যস্ত হয়ে আসিনি রায়, সে যা ওকালতি ক[illegible] ওই চিঠিতেই করেছি। সে সেখানে গিয়ে লোককে বলেছে—তুমি ধাঙড়, আর তোমার সাঁওতালনী। সে এর পরে হাকিম হবে,

জজ, মেজেষ্টার, ব্যারেষ্টারের মেয়েরা তার বাড়ীতে তোমার মেয়ের সঙ্গে দেখা করতে আসবে। এসেই তাকে দেখবে একটা বুনো অসভ্য সাঁওতালনী! দেখেই স্যাকণ্ড করতে গিয়ে তারা হাত গুটিয়ে নেবে। আর সাহেব-সমাজে মাষ্টার তাদের পশার একেবারে নষ্ট হ'য়ে যাবে।

মথুর। তা সে মিছে বলেছে কি ভাই, তারা একে সহুরে, তায় পাশকরা সভ্য। তাদের তুলনায় আমরা ধাউড় সাঁওতালইত বটি।

কৃত্তি। সে জন্ত কি এসেছি রায়, সেত আমিও তার কাছে ধাউড়। আমার জানবার বড়ই কৌতূহল হ'ল—পয়সা পেলে সত্যি সত্যি সাঁওতালিনী বিয়ে করতে যাদের কোনও আপত্তি হয় না, সেই সব ডাল পালার একজন দশ বারো-হাজার টাকা আয়ের সম্পত্তির ওপর হঠাৎ এত চটে গেল কেন!

মথুর। যা যা ঘটেছে, সমস্তই ত তোমাকে খুলে বললুম রাজা!

কৃত্তি। যাক্, আমিত ভুল ক'রেই ছিলুম, এখন তুমিও ঠিক করেছ কি না বুঝতে পারছি না।

মথুর। তুমি যখন এসেছ, তুমিই বোঝ। কিছু করতুম, তোমাকে না জানিয়ে ত করতুম না।

কৃত্তি। ঠাকুর রঘুরাম সিংহের ছেলে, এ কথা তুমি কেমন ক'রে জানলে?

মথুর। বিশ্বাস করলুম।

কৃত্তি। ওই ছোকরার কথায়?

মথুর। না। সে কোনও পরিচয় দেয়নি।

কৃত্তি। তবে?

মথুর। ওর যে সঙ্গী, সে বলেছে। প্রথমে বলতে চায়নি। আমি নিতান্ত জেদ ধরাতে বলেছে।

কৃত্তি। ছোকরাকে জিজ্ঞাসা করেছিলে?

মথুর। একবার। পাঁচ সাতবার। অভয় দিয়ে, কথা প্রকাশ হবে না বললুম—পরিচয় দিলে না। জিজ্ঞাসা করলেই বলে, মাধবদাকে জিজ্ঞাসা কর। শেষে মাধবের কথা নিয়ে তাকে বললুম, তুমি অমুকের ছেলে। শুনে বললে, আমি জানিনা মাধবদা জানে।

কৃত্তি। মহৎ বংশের ছেলে তাতে সন্দেহই নেই। কিন্তু কেমন ক'রে ওর বংশ-পরিচয়ের প্রতিষ্ঠা করি রায়? পরিচয় ওর এখন অগাধ সমুদ্রের তলায় ডুবে গেছে।

মথুর। মহাত্মা শ্রীনিবাসের ছেলে রাজা কৃত্তিবাসও সেটা তুলতে পারবে না?

কৃত্তি। তুমি পাগল—কন্যাস্নেহে মুগ্ধ।

মথুর। কন্যাস্নেহে অন্ধ নই রাজা, যখন জানি শক্তিমান্ সদ্‌বিবেচক স্নেহশীল ওর মামা আছে। ছোঁড়াটার মোহে আমি অন্ধ হয়েছি।

কৃত্তি। যাও, ফিরে যাবার আমার বিশেষ প্রয়োজন ছিল, তবু আজ আমি থাকবো।

মথুর। রক্ষা কর ভাই। এ বিষম বিপদ থেকে আমাকে উদ্ধার না ক'রে, হাজার তোমার প্রয়োজন থাক, তুমি যেতে পাচ্ছ না।

কৃত্তি। তাহ'লে—বুড়ী কোথায়?—এ সেই ছোকরার কাছেই রয়েছে নাকি?

( জগবন্ধুর চুলের মুঠী ধরিয়া সুরমার প্রবেশ )

জগ। ওরে বাবারে গেছি—গেছি। ছাড়ো-ছাড়ো—

সুরমা। চল্ চল্—পাজী, আগে চল্।

মথুর। কি হয়েছে—কি হয়েছে?

সুরমা। আগে বাবুর জন্যে তামাক নিয়ে যা।

জগ। রাজা হুজুর—রাজা হুজুর!

( সুরমা হাত ছাড়িয়া কৃত্তিবাসকে দেখিল। প্রণাম করিল )

সুরমা। ( কৃত্তিবাসকে জড়াইয়া ) কখন এলে মামা?

কৃত্তি। ওকে ঠেঙাচ্ছিলি কেন বুড়ী?

জগ। আজ্ঞে রাজা সাহেব, হুজুর আপনার জন্যে তাড়াতাড়ি পা ধোবার জল, তামাক আনতে বলে দিলেন, আমি তাই আনতে ছুটেছি, পথে দিদিমণি আমাকে বললে, বাবুকে তামাক দে! আমি রাজা সাহেবের নাম ক'রে বললুম, তিনি এসেছেন, আগে তাঁর পা ধোবার জল দিয়ে এখনি আসছি।

কৃত্তি। বুঝেছি, পাজী বেটা, আমার পা ধোবার জল আগে, না বাবুর তামাক আগে? যা, এখনি তাকে তামাক দিয়ে আয় —

জগবন্ধু প্রস্থানোদ্যত )

আর শোন্, খবরদার আমার পরিচয় যেন বাবুর কাছে তুলিসুনি।

রায়। তুমি এখন তোমার কাজ করগে।

[ জগবন্ধুর প্রস্থান।

মথুর। তামাক টামাক আমি ঠিক করিয়ে রাখছি, তুমি এসো রাজা।

সুরমা। মামা, আমি তোমাকে তামাক সেজে খাওয়াব।

কৃত্তি। দাঁড়িয়ে রইলে কেন রায়—তোমার চেয়ে আমার বিপদ কম নয়—যাওনা।

[ মথুরের প্রস্থান।

সুরমা। বিপদ কি মামা?

কৃত্তি। একটা বিপদে পড়া গেছেরে বুড়ী,—

সুরমা। তোমার বিপদ, বাবার বিপদ—

কৃত্তি। আমার বিপদ হ'লেই তোর বাবার, তোর বাবার বিপদ হ'লেই আমার।—যা একখানা আধময়লা কাপড় আমাকে এনে দে দেখি।

সুরমা। বুঝেছি।

কৃত্তি। কি বুঝেছিস্?

সুরমা। তা বিপদ কেন মামা, সেত চলে যাচ্ছে।

কৃত্তি। চলে যাচ্ছে!—কোথায়?

সুরমা। আপাততঃ বোধ হয় রত্নেশ্বরের মন্দিরে। তার পর কোথায় যাবে, কেমন ক'রে বলব।

কৃত্তি। এখনি যাচ্ছে?

সুরমা। এতক্ষণ চলে যেতো, শুধু মাধবদা'র অপেক্ষায় বসে আছে।

কৃত্তি। 'মাধবদা' কে?

সুরমা। আমার নয়, তার মাধবদা।

কৃত্তি। তোরও মাধবদা। তা এত শীগ্‌গির চলে যাচ্ছে কেন? তুই কি অযত্ন করেছিস্?

সুরমা। সেবা ত করেছি, তাতে যত্ন হয়েছে কি অযত্ন হয়েছে কেমন ক'রে বুঝব! তবে সে জন্ত সে চলে যাচ্ছে না।

কৃত্তি। আবার কি এখানে আসবে?

সুরমা। তাই বা কেমন ক'রে বলব।

কৃত্তি। তুই কি একবার জিজ্ঞাসা করেছিলি?

সুরমা। না। আমিও জিজ্ঞাসা করিনি, সেও আমাকে বলেনি।

কৃত্তি। হুঁ! সে জন্ত যাচ্ছে না বললি, কি জন্ত যাচ্ছে? চুপ ক'রে রইলি কেন?

সুরমা। কি জন্ত সে থাকবে? সে যাচ্ছিল রত্নেশ্বর দেখতে। মাঝে দু'দিন অক্ষম হয়ে পড়েছিল। আবার সুস্থ হয়েছে, চলে যাচ্ছে।

কৃত্তি। এ ক'দিন তোর সঙ্গে কোনও কথা-বার্ত্তা হয়েছিল?

সুরমা। দু'দিন ত জ্বরে সে বেহুঁস হয়ে পড়েছিল, কথা হবে কি করে?

কৃত্তি। আজ? আজ ত সে সুস্থ হয়েছে।

সুরমা। কই, এমন বিশেষ কথাত কিছুই হয় নি।

কৃত্তি। আমাকে কি তুই গোপন করছিস্ বুড়ী?

সুরমা। কেন মামা?

কৃত্তি। তিন দিন দু'জনে মুখোমুখি বসে রইলি,—

সুরমা। মুখোমুখি বসে থাকব কেন মামা! আমার জীবন রক্ষা করতে এসে, তার জীবন না যায়, এই জন্ত ভগবানকে ডেকে তার সেবা করেছি।

কৃত্তি। পরিচয়—তাও কি জানতে চাস্‌নি?

সুরমা। জানতে চাওয়া কি উচিত মামা?

কৃত্তি। যা, আমাকে একখানা আটপৌরে কাপড় এনে দে।

সুরমা। কেন মামা?

কৃত্তি। কেন, তা তোকে কি বলব! আমি কি তোর বাবার বাড়াতে রাজাগিরি করতে এসেছি?

সুরমা। বুঝেছি।

কৃত্তি। কি বুঝেছিস্?

সুরমা। তুমি তার সঙ্গে দেখা করবে। সে জানবে না আমার মামা রাজা।

কৃত্তি। দেখিস্ মা, আমার পরিচয় যেন সে কোন রকমে না জানতে পারে।

সুরমা। জানলে দোষ কি হবে মামা?

কৃত্তি। আমি আগে জানি, সে দেবতা কি মানুষ, কি ভূত। সে তার পরিচয় যখন জানালে না, আমারই বা পারচয় সে জানবে কেন?

সুরমা। মামী কেমন আছে মামা?

কৃত্তি। এতক্ষণ পরে বুঝি তোর মামীকে মনে পড়ল?

সুরমা। আর রমণীমামা? তা তিনি চলে গেলেন কেন, কাউকে আমাদের না ব'লে?

কৃত্তি। মামী আর তার ভাই হ'ল 'তিনি' আর আমি হলুম তুমি!

সুরমা। মামা, আমি তোমাকে তামাক সেজে খাওয়াবো!

কৃত্তি। তা হ'লে আর দেরি করিস্‌নি, এখনি ও সে চলে যেতে চাচ্ছে, বললি।

[ সুরমার প্রস্থান।

আর কাপড়ের কথা যেন ভুলিস নি। এত চমৎকার!

---

## দ্বিতীয় দৃশ্য

কক্ষ

রত্নেশ্বর

রত্নেশ্বর। মনে হচ্ছে, দু'টো দিন যেন আমার বয়স থেকে উড়ে গেছে। জেগে উঠে দেখি তুমি! তাইত, দু'টো দিনই কি তুমি অমনি ক'রে আমার পায়ের কাছটিতে বসে ছিলে? তাহ'লে, তাহ'লে? তুমি-তুমি-তুমি! দূর ছাই, এক ছিলুম তামাক খেতে না পেলে, (মাথায় হাত দিয়া) এটা আর ঠিক হচ্ছে না। এখন আর তুমি নয়, এখন তামাক, চাই তামাক।

রত্নেশ্বরের গীত

ত্বরা করে এসো জগবন্ধু হে আমি বসে আছি
পথ চেয়ে।
পেটটা আমার ফুলে গেলো তামাক না খেয়ে।
কল্‌কে ভরা বিষ্ণুপুরী, তার উপরে তাওয়া,
তার উপরে গুলের আগুন, তার উপরে হাওয়া—
এসো এসো জগবন্ধু কৃপাসিন্ধু গুড়গুড়টী নিয়ে।
আর, যদি পারো, আমার সময় সঙ্গে করে—ইয়ে॥

( পশ্চাৎ হইতে সুরমার প্রবেশ )

সুরমা। জগবন্ধু এলোনা, ইয়ে এসেছে। ( রত্নেশ্বর মুখ ফিরাইল ) নাও, তামাক খাও।

রত্নেশ্বর। তামাকেও তুমি!

সুরমা। কি করি, জগবন্ধু আসতে পারলে না। সে তোমার জন্য তামাক সেজে আনছিল, আসতে আসতে গোলমাল হয়ে গেল। বাবার এক আত্মীয় হঠাৎ আজ এসে পড়েছে—

রত্নেশ্বর। তুমি তামাকও সেজে আনলে!

সুরমা। তোমার জন্য কি সেজেছিলুম! সেজেছিলুম তার জন্যে।—মামা।—আমি তাকে মামা বলি। আমার আসল মামা রাজা কৃত্তিবাস।

রত্নেশ্বর। বল বল, আমি বুঝতে পারছি।

সুরমা। রাজা কৃত্তিবাসকে জানো?

রত্নেশ্বর। তাকে আর জানিনা? আমার আগেকার মনিব তার প্রজা।

সুরমা। আমার সে মামাকে তুমি দেখেছ?

রত্নেশ্বর। আমি তাকে কেমন ক'রে দেখবো —ই—

সুরমা। ইয়ে! ইয়ে কি? আমার নাম বলতে পারনা?

রত্নেশ্বর। আর বলা, তুমি আজন্মই আমার কাছে ইয়ে হ'য়ে রইলে।

সুরমা। কেন? আমার মামা রাজা শুনে? কেন, আমিত আমার বাবার মেয়ে। বাবাও ত আমার কম লোক নয়—রাজা না হ'ক একটা জমীদার ত বটে। বাবা তোমাকে ভালবাসে।

রত্নেশ্বর। আমাকে তোমার বাবা ভালো বেসেছে!

সুরমা। বেসেছে কি! সেত প্রথম দিনে যেমন দেখা—নইলে আমাকে তোমার হাত ধ'রে আনতে হুকুম করে? বেসেছে কি, ভালোবাসে—আমার চেয়েও।

রত্নেশ্বর। তাইত ইয়ে।

সুরমা। ওগো ইয়ে, তামাক খাও।

রত্নেশ্বর। সুরমা!

সুরমা। আঃ! বাঁচলুম, একটা মেয়েলি পুরুষ আমার নামটাকে বারবার মুখে উচ্চারণ ক'রে এমন উচ্ছিষ্ট করে দিয়েছিল যে, নিজেকেই নিজের 'ইয়ে' বলতে ইচ্ছা হয়েছিল। যাক্‌, তোমার মুখ থেকে বেরিয়ে এতক্ষণ পরে নামটা আবার শুদ্ধ হয়ে গেল।—

রত্নেশ্বর। তোমার বাবা আমাকে ভালোবাসে!

সুরমা। আমার চেয়েও—বুঝ্‌তে পারছনা, না চাচ্ছনা ?

রত্নেশ্বর। বুঝতে ভরসা করছিনা সুরমা। শুনলুম, দু'টো দিন রাত তুমি পাশে ব'সে আমার সেবা করেছ।

সুরমা। দাসীর মত—বাবার হুকুমে। তুমি কি বুঝতে পারনি ?

রত্নেশ্বর। আবছায়ার মত—যেন ছবি। বুঝতে পারলে কি, আমি তোমাকে সেবা করতে দিতুম সুরমা ?

সুরমা। তামাক খাও। আর, দু'খানা গাড়ী ঠিক ক'রে রেখেছি। গাড়ীতে যেতে চাও গাড়ী; পাল্‌কিতে যেতে চাও, পাল্‌কি; ঘোড়ায় যেতে চাও, ঘোড়া। যাতে যেতে তোমার পছন্দ।

রত্নেশ্বর। আমি হেঁটে যাব সুরমা।

সুরমা। বেশ, তোমার যা ইচ্ছে। এখন তামাক খাও। কিন্তু খেয়ে ভা'ল সেজেছি, কি মন্দ সেজেছি, বলতে হবে। মন ভোলানো কথা বললে চলবেনা—(পিঠে হাত দিয়া) বুঝেছ ? বলতে বলতে ভুলে গেছি। এ তামাক সেই মামার জন্য সেজেছিলুম। মামা খেলে না। বল্‌'ল 'তুই কি তামাক সাজতে জানিস্‌' ? ব'লে, তোমার জন্যে যে সাজা তামাক—জগা বেটা করেছিল—তাই নিয়ে খেতে আরম্ভ ক'রে দিলে। রাগে আমি তোমাকে খাওয়াতে নিয়ে এসেছি।—খাও—তামাক তামাক ক'রে হেদিয়েছিলে যে! সে জন্য আমি জগা বেটাকে মারলুম, আনতে দেরি করেছিল ব'লে।—ওমা! করেছ কি! পিঠের পটি খুলে ফেলেছ—বুকেরও খু'লে ফেলেছ!

রত্নেশ্বর। পিঠ যাক্‌, বুক যাক্‌—সব যাক্‌! তোমার বাবা আমাকে ভালোবাসে!

সুরমা। বাবাকে গিয়ে কি, বারণ ক'রে আসব!

রত্নেশ্বর। তোমার বাবা আমাকে অনুরোধ করেছে, অন্ততঃ আজকের দিনটেও থাকবার জন্য।

সুরমা। তাতো আমিও শুনেছি।

রত্নেশ্বর। কিন্তু তুমি ত একবারের জন্যও থাকতে বললে না সুরমা।

সুরমা। কেমন ক'রে বলব! তুমি ত আমাদের বাড়ীতে আস্‌তেই চাচ্ছিলে না! আমি জোর ক'রে এনেছিলুম। ব'লে'ছলুম, ভাল না লাগে চলে আসবে।—তামাক খাও—আমার মেহনত্‌টা নষ্ট হবে ? (রত্নেশ্বর নল ভূমে নিক্ষেপ করিল) অনুরোধ করব ?

রত্নেশ্বর। না সুরমা, তুমি অনুরোধ ক'র না।

সুরমা। রাখতে পারবেনা, জেনেইত আমি অনুরোধ করিনি।

রত্নেশ্বর। কেন পারব না, বলতে পারো সুরমা ?

সুরমা। আমার বাবা ধনী, মামা অগাধ ধনের অধিকারী—আর তুমি নিতান্ত গরীব।

রত্নেশ্বর। উঁহু! সে জন্য নয়।

সুরমা। তবে কি জন্য ?

রত্নেশ্বর। এখনো আমার কোন পরিচয় নেই।

সুরমা। ও মা! সেইজন্য তুমি চলে যাচ্ছ! তোমার পরিচয় তুমি। তা হ'লে তোমাকেও আমি ছেড়ে দেবো না। অন্ততঃ আজ ত কোন মতেই নয়। বল থাকবো, আমার অনুরোধ, বল থাকবো।

রত্নেশ্বর। থাকলুম সুরমা।

সুরমা। (নল কুড়াইয়া) এইবারে ত আমার সাজা তামাক খেতে আপত্তি নেই ?

রত্নেশ্বর। না।

সুরমা। রত্নেশ্বর ঠাকুর! তোমাকে দেখে আমি রত্নেশ্বর দেখার লোভ ত্যাগ করেছি, আর তুমি আমাকে ফেলে চলে যাবে! (রত্নেশ্বরের ধূম-পান ও কাসি) কেমন—কেমন লাগছে ?

রত্নেশ্বর। (কাসিতে কাসিতে) চমৎকার!

সুরমা। তাই বল—বুনোমামার বরাতে এ কাসির অদৃষ্ট নেই।

রত্নেশ্বর। (কাসিতে কাসিতে) ও বাবা!

সুরমা। মাধবদা আসছে;—

(মাধবের প্রবেশ)

কাসি কমাও বাবু,—কাসি কমাও।

মাধব। গাড়ী, পাল্‌কী, ঘোড়া—তিনই প্রস্তুত কিসে যাবে ?

রত্নেশ্বর। বলছি (কাসি) বলছি মাধবদা!

সুরমা। বলছে মাধবদা! বাবুকে একটু কাসতে দাও। ও মা মাথাটা যে একেবারে ধাঙড়ের মত ক'রে রেখেছ! রাহীলোক দেখলে বলবে কি! (সত্বর একখানা চিরুণী লইয়া রত্নেশ্বরের চুল ধরিয়া আঁচড়'ইতে লাগিল)

মাধব। শীগ্‌গির বল। যেতে হয় ত এখনি।

রত্নেশ্বর। বলছি—মাধবদা। ( কাসি )

মাধব। সম্মুখে রাত্তির। ওই বনটিকে একটি বাঘের বাসা মনে ক'রনা, ও রকম বাঘ আরও আছে। ভালুক আছে।

রত্নেশ্বর। আজকে—( কাসি )

সুরমা। থাকনা বাঘ ভালুক—তার ভয়ে বাবু কি একটু কাসতেও পারবে না?

রত্নেশ্বর। আজকে আর যাওয়া হ'লনা মাধবদা! ( মাধব হাসিল ) হাসলে যে মাধবদা, আমার ভিতর রত্নেশ্বর কি ঘুমিয়ে পড়েছে?

মাধব। না ভাই, তাহ'লে মাধবদা কাঁদতো।

সুরমা। নাও, আর একবার। আরত যেতে হ'ল না! (রত্নেশ্বর মাথা নাড়িল) আমার অনুরোধ। মাধবদা মুখে হাসছে, কিন্তু চোখে কাঁদছে। আর একবার ভাল ক'রে খাও।

( রত্নেশ্বর তামাক টানিয়া বিষম কাসিল )

( মথুরমোহনের প্রবেশ )

মথুর। ব্যাপার কি—ব্যাপার কি! কি হ'ল বাবাজি?

( রত্নেশ্বর কাসিতে কাসিতে হাত নাড়িয়া 'কিছু নয়' জানাইল )

সুরমা। কিছু নয় বাবা, মতিহারি তামাক ভালো' না চণ্ডালগড়ি ভাল, তার পরীক্ষা হচ্ছে।

মথুর। তাই ভালো', তোর ওই মামাবাবু শুনে, কি বিপদ ঘটেছে মনে ক'রে আমাকে ঠেলে পাঠিয়ে দিলে। বাবাজি, একবারটি আমার সঙ্গে আসবে?

রত্নেশ্বর। চলুন।

[ মথুর ও রত্নেশ্বরের প্রস্থান।

সুরমা। ( ছুটিয়া মাধবকে ধরিল ) মাধবদা, মাধবদা!—আমার পরিচয়?

মাধব। দেবো দিদিমণি? তুমি ঠাকুর রঘুরাম সিংহরায়ের পুত্রবধূ।

সুরমা। মাধবদা! আমি আজ কাছে বসিয়ে তোমাকে পেটভ'রে সন্দেশ খাওয়াবো।

---

## তৃতীয় দৃশ্য

বহির্ব্বাটী

কৃত্তিবাস

কৃত্তি। ছোকরাত একটা বাঘের সঙ্গে লড়াই ক'রে বেঁচে গেল। আমার সুমুখে যে একবারে বাঘের ঝাঁক। বাঘ বাঘিনী—ওর খুড়ো জানকীরাম, আমার স্ত্রী, সম্বন্ধী, সমাজ—এর একটাও ত কম নয়। একটু এগুবার চেষ্টা করেছি কি, অমনি চারদিক থেকে তারা আমাকে খেয়ে ফেলতে ছুটে আসবে। তবে আমিও ত ছত্রী, বিপদ দেখে পেছিয়ে আসাতো আমারও কোষ্ঠীতে লেখেনি! কি খবর রায়?

( মথুরের প্রবেশ )

মুখ যে আরও মলিন ক'রে আসছ!

মথুর। তোমার কথা যত ভাবছি, ততই আমি ভীত হয়ে পড়ছি। সত্যিই যদি ছেলেটার পরিচয়ের প্রতিষ্ঠা না হয়?

কৃত্তি। না হয়, ওই আমার গুণবান সম্বন্ধী আছে। তার কথা শুনে, মুখ আরও চুপ হয়ে গেল যে!

মথুর। ওকেই দিতে হবে?

কৃত্তি। কেন, দিতে দোষ কি রায়! বাঘ দেখে পালিয়েছে ব'লেই কি সে অপাত্র হয়ে গেল! এই বুনো দেশ ছেড়ে একটু বাইরে যাও, দেখবে সর্ব্বত্র ওই রকম পাত্রই এখন পোনেরো আনা। তারা কেরাণী হবে, উকীল হবে, হাকিম হবে। কিন্তু বাঘ দেখলেই পালাবে ভাই।

মথুর। তবে যে তখন তুমি বললে, তাকে দেব না।

কৃত্তি। সে রাগের মাথায় বলেছি রায়। ( হাসিয়া ) ভয় নেই ভাই—ভয় নেই—তাকে দেবো না। তবে একেও দিতে পারব না। দীর্ঘ নিশ্বাস ফেলে কোন লাভ নেই রায়। আমি কিছুতেই দিতে পারব না। এ শুনেও যদি তুমি দিতে চাও, তাহ'লে শুনে রাখ, এ জীবনে তোমার সঙ্গে আমার মুখ দেখাদেখি পর্য্যন্ত বন্ধ হয়ে যাবে।

মথুর। তোমার অমতে কাজ করব কেন! তুমি ত একটিও অন্যায় কথা বলছ না।

কৃত্তি। জমিদারি কাড়াকাড়ির কথা হ'ত, আমি তোমাকে আশ্বাস দিতে পারতুম। এ হচ্ছে সমাজের কথা। ও ছোকরার খুড়ো হচ্ছে এখন আমাদের সমাজপতি। তার সুমুখে তোমার আমার উভয়েরই মাথা হেঁট করতে হয়।—ভালকথা, ছোকরাকে যে আমার কাছে আনবে বললে ?

মথুর। সে এলোনা।

কৃত্তি। কেন—আসতে তার কিসের আপত্তি হ'ল ?

মথুর। বললে, 'মাধবদা না বললে আমি যাব না'।

কৃত্তি। আমার কি পরিচয় তাকে দিয়েছ ?

মথুর। না রাজা।

কৃত্তি। তোমার মেয়ে ?

মথুর। তাকে জিজ্ঞাসা করলুম, সে বললে—'না বাবা'।

কৃত্তি। এতে কিছু কি বুঝতে পারলে রায় ? ও যে রঘুরামের ছেলে ব'লে পরিচয় দিচ্ছে, এ কথাতে এখন আমারও সন্দেহ হচ্ছে। ওর যে সঙ্গীটে এসেছে, আমার মনে হচ্ছে, এ সমস্ত সেই লোকটারই চাল। নিশ্চয় তার একটা মতলব আছে। জানকী সিং এর সম্পত্তি দাবী করবার নিশ্চয় এ একটা ষড়যন্ত্র। পিছনে আরও লোক আছে

মথুর। যাক্, ও আর ভাবতে পারি না, তোমার যা ভাল বিবেচনা হয় কর রাজা।

[ প্রস্থানোদ্যত

কৃত্তি। শোন, আমি বুড়ীকে সঙ্গে নিয়ে যাব।

মথুর। কবে ?

কৃত্তি। আজই, আবার কবে। আর তুমি সঙ্গে যেতে ইচ্ছা কর, তুমিও সঙ্গে চল।

মথুর। আজ যে তুমি থাকবে বললে।

কৃত্তি। বুড়াকে এখানে রাখতে আমার মন সরছে না।

( মাধবের প্রবেশ )

মাধব। এই যে, বাবু! আমার বাবু কোথায় গেল ?

মথুর। কেন, ঘরে নেই ?

মাধব। কই, দেখলুম নাতো।—আপনিই ত তাকে ডেকে নিয়ে এলেন

মথুর। সেত অনেকক্ষণ। এর সঙ্গে দেখা করবার জন্ত নিয়ে এসেছিলুম। দেখাত সে করতে চাইলে না—ফিরে গেল।

কৃত্তি। ( জনান্তিকে ) যাও রায়, মেয়েকেও তার সঙ্গে খুঁজে বার কর। আর মুখের দিকে চাচ্ছ কি—সর্ব্বনাশ ক'রে বসেছ। যাও, এখনি তাকে খুঁজে আন। এনে আমার সঙ্গে পাঠিয়ে দাও। আমি এখানে আর মুহূর্ত্ত মাত্র বিলম্ব করব না।

মথুর। মাধব! আমার মেয়েও কি তার সঙ্গে আছে ?

কৃত্তি। কি তোমার বুদ্ধি রায় - মাধব তা কেমন ক'রে জানবে! যখন তার মনিবই কোথায় বলতে পারছে না।

মাধব। দিদিমণি ত ঘরে রয়েছেন বাবু।

কৃত্তি। সত্যি ?

মাধব। তিনি এতক্ষণ আমাকে কাছে বসিয়ে সন্দেশ খাওয়াচ্ছিলেন।

কৃত্তি। ( মথুর তাহার মুখের দিকে চাহিতে ) আমার ভুল হয়েছে রায়।

মথুর। তার দণ্ড স্বরূপ আজ তোমাকে থাকতেই হবে।

[ মথুরের প্রস্থান।

কৃত্তি। না, এ দেখছি বড় গোলমালেই ফেললে। ওহে বাপু, এদিকে এসত—তোমার নাম মাধব ?

মাধব। আজ্ঞে হাঁ প্রভু।

কৃত্তি। মাধব—কি ?

মাধব। কর্ম্মকার।

কৃত্তি। ওটি কে ?

মাধব। আমার মনিব।

কৃত্তি। তাতো আগেই বুঝেছি। কার ছেলে ?

মাধব। ঠাকুর রঘুরাম সিংহের নাম শুনেছেন ?

কৃত্তি। তার কি ছেলে ছিল ?

মাধব। ছিল বলছেন কেন হুজুর। দেখতেই পাচ্ছেন।

কৃত্তি। দেখতে পেলে আর জিজ্ঞাসা করতুম কি ? আমার সঙ্গে দেখা করবার ভয়ে সে পালিয়েছে।

মাধব। কেন প্রভু ?

কৃত্তি। দেখতে পেলে তাকেই বলব হে। তুমি একবার আমার সঙ্গে তার দেখা করিয়ে দিতে পার?

মাধব। যে আজ্ঞে, দেব।

কৃত্তি হাঁ দিয়ো, আমি এই বাগানেই রইলুম।

[ প্রস্থান।

( রত্নেশ্বরের প্রবেশ )

রত্নেশ্বর। মাধবদা, মাধবদা—তোমাকে আমি খুঁজে খুঁজে হায়রাণ। তুমি কোথায় ছিলে এতক্ষণ?

মাধব। হঠাৎ আমাকে খোঁজবার এত কি প্রয়োজন হয়েছিল?

রত্নেশ্বর। কি জন্ম আজ আমি গেলুমনা, তোমাকে বলতে। তুমি ত আমার কথা শুনে গেছেছিলে, কিছু কি বুঝেছিলে?

মাধব। তুমিই বুঝিয়ে বল।

রত্নেশ্বর। আমার ত পরিচয় তুমি! তুমি আমাকে যা বলতে বল তাই বলি।

মাধব। একটু আস্তে বল ভাই!

রত্নেশ্বর। কেন মাধব দা!

মাধব। ও দিকে একজন লোক দাঁড়িয়ে রয়েছেন, শুনতে পাবেন।

রত্নেশ্বর। থাকুক না—দুনিয়ায় একজনকে ছাড়া আমি আর কাউকেও ভয় করিনা। সে এই এটার ভিতরের রত্নেশ্বর। নিজে পরিচয় দিতে পারছিলুম না, কাজেই এখানে থাকতে আমার ইচ্ছে হচ্ছিল না।

মাধব। এখন ইচ্ছে হ'ল কি জন্ম ভাই?

রত্নেশ্বর। নিজের পরিচয় পেয়েছি এইবারে মাধবদা!

মাধব। কি রকম—কি রকম পরিচয় পেয়েছ ভাই?

রত্নেশ্বর। সে পরিচয় জানত কেবল সুরমা—তুমিও জানতে না।

মাধব। শীগ্‌গির বল ভাই, শোনবার জন্ম আমি ব্যাকুল হয়েছি।

রত্নেশ্বর। জানত তুমি মাধব দা, আমাকে থাকতে অন্ততঃ আজকের দিনটার জন্মও এ বাড়ীর সকলে অনুরোধ করেছিল—মথুরবাবু, নায়েব, গোমস্তা—কাছারীর সব লোক—মেয়ে পুরুষ, তুমি পর্য্যন্ত। অনুরোধ করেনি কেবল সুরমা।

মাধব। শেষকালে সে অনুরোধ করেছে?

রত্নেশ্বর। না, না—কথা শেষ করতে দাও না মাধব দা!

মাধব। আর বাধা দেবনা ভাই।

রত্নেশ্বর। তার ওপর আমার একটু অভিমান হয়েছিল দাদা! কেন সে আমাকে অনুরোধ করলেনা? জিজ্ঞাসা করতে বললে, 'তুমি অনুরোধ রাখতে পারবেনা জেনে করিনি।' আমি বললুম, কেন পারবনা বল দেখি। সে বললে, 'আমার বাবা জমাদার, মামা রাজা, আর তুমি গরীব।' আমি বললুম সে জন্ম নয়, চলে যাচ্ছি লজ্জায়। আমারত পরিচয় নেই! শুনে, সে বললে কি জান মাধব দা? 'তুমি সেই জন্ম চলে যাচ্ছ! সে কি, তোমার পরিচয় যে তুমি!' ব'লেই আমাকে থাকতে অনুরোধ করলে। মাধব দা! আর পরিচয়ের কথা বলতে তোমাকে অনুরোধ করবনা। আমার পরিচয় আমি। সে এইটার ভিতরেই বাস করছে। এই সচল মন্দির যখন যেখানে থাকবে—হাটে মাঠে বনে অট্টালিকায়, জঙ্গলে যেখানে থাকবে, সেই আমার বাসস্থান। যেমন ইএ কথা মনে হ'ল আর আমি সুরমার অনুরোধ ঠেলতে পারলুম না।

মাধব। বেশ করেছ ভাই—আমিও তোমাকে বলছি, তোমার পরিচয় তুমি।

রত্নেশ্বর। কে আমার বাপ, কে আমার মা, কি আমার বংশ—সে কেবল তুমি জানো। আর কেউ কি জানে মাধব দা?

মাধব। যে দু' একজন জানে, তারা স্বীকার করবে না। যদিই বা কেউ ধর্ম্মভয়ে স্বীকার করতে যায়, সে তোমাকে চিনবে না। আদালতে তোমারই খুনের দায়ে আমি দ্বীপান্তরে গিয়েছিলুম!

রত্নেশ্বর। তবে? আমার পরিচয় আমি। আমার নাম? মাধব দা! কি আদরের ঝঙ্কারেই সুরমা আমার নাম ধ'রে ডেকেছিল—'রত্নেশ্বর ঠাকুর! তোমাকে দেখে আমি রত্নেশ্বর দেখবার লোভ ত্যাগ করেছি।'

মাধব। আমার রাজা! ওইখানে একটি বাবু তোমার অপেক্ষা করছেন, তুমি তাঁর সঙ্গে একবার সাক্ষাৎ কর।

রত্নেশ্বর। কেন মাধবদা?

মাধব। তুমি নাকি তাঁর সঙ্গে দেখা করবার ভয়ে পালিয়ে বেড়াচ্ছ।

রত্নেশ্বর। এ কথা কেন সে বলেছে বুঝতে পেরেছ ?

মাধব। আমার মনে হচ্ছে তিনি তোমার মুখ থেকে তোমার পরিচয় শুনতে চান।

রত্নেশ্বর। তুমি আমার হয়ে তাকে পরিচয় দিয়ে এস। দেখা করার প্রয়োজন বুঝি, করা যাবে মাধব দা! যদি জেদ ধরে, তাকে আমার সঙ্গে দেখা করতে ব'ল।

মাধব। বেশ রাজা।

—

## চতুর্থ দৃশ্য

উদ্যান পথ

( জগবন্ধুর প্রবেশ )

জগ। কেমন কেমন লাগছে—কিন্তু বেশ লাগছে—কিন্তু লাগতে দেবে কি আমাদের অদেষ্ট ?

( কৃত্তিবাসের প্রবেশ )

কৃত্তি। ছোকরাটি কোথায় গেছে জানিস্ জগবন্ধু ?

জগ। তিনি যে ঘরে রয়েছেন হুজুর।

কৃত্তি। মিথ্যাবাদী, আমি যে দেখে এলুম ঘরে কেউ নেই।

জগ। আমি এই যে তাকে তামাক দিয়ে এলুম হুজুর।

( মাধবের প্রবেশ )

কৃত্তি। কি হে কর্মকার, আবার যে তুমি ?

মাধব। আমি যে আপনাকে তাঁর পরিচয় দিয়েছিলুম বাবু, সে পরিচয় তাঁর মনোমত হয় নি। তাই তিনি আমাকে আবার আপনার কাছে পাঠিয়ে দিলেন।

কৃত্তি। আর একটা অদ্ভুত পরিচয় দিতে ?

মাধব। তিনি আপনাকে বলতে বলে দিলেন, তাঁর পরিচয় তিনি।

কৃত্তি। তুমি চোর, আর সে বাটপাড়। তার সৌভাগ্য, রাজা কৃত্তিবাসের ভাগ্নীর সে জীবন রক্ষা করেছে, নইলে তোমাদের দু'জনকেই আমি পুলিশে দিতুম।

মাধব। আমি তাঁর চাকর, একথা তাঁকে বললেই ত ভাল হয় বাবু।

কৃত্তি। সে যে পালিয়ে পালিয়েই বেড়াচ্ছে, দেখা করতে ভরসা করছে কই ?

মাধব। চোরই হ'ন, আর বাটপাড়ই হ'ন—আমার বাবু, আমার মনে হচ্ছে, তার সঙ্গে দেখা করতে ভরসা হচ্ছে না—আপনার।

কৃত্তি। জগা! যা, তুই ঘরের দোর আগলে দাঁড়াগে যা। এবার যেন সে পালাতে না পারে।

জগ। সে বাঘমারা বাবুকে আগলানো, এ গোলামের কর্ম নয় হুজুর।

কৃত্তি। ভাল, তা না পারিস্, বাঘের পিছনে যেমন ফেউ লাগে, তেমনি লেগে থাক্। যেখানে সে পালিয়ে যাবে, চেঁচাবি।

জগ। সে কাজ করতে খুব পারব হুজুর।

[ জগবন্ধুর প্রস্থান।

কৃত্তি। তুমিই বা আর দাঁড়িয়ে কেন ?

মাধব। চোর বলেই দাঁড়িয়ে আছি বাবু! নইলে থাকবার আমার আর কোনও প্রয়োজন ছিল না।

কৃত্তি। মাধব! ভাই, আমার ওই বোকা ভাগ্নীটিকে তোমার ওই অনামধন্য প্রভুর হাতে সমর্পণের কোনও একটা উপায় স্থির করতে পার ?

মাধব। আপনি ? রাজা—( প্রণাম )

কৃত্তি। আর রাজা নই মাধব, শুধু কৃত্তিবাস। রাজা আবার হ'তে পারি, যদি তোমার ওই মনিবটিকে কোনও উপায়ে বশে আনতে পারি। নইলে ওইত এখন রাজা।

মাধব। হুজুর! আপনার এই কথাতেই যে প্রভুর সব পাওনা হয়ে গেল।

কৃত্তি। কিন্তু উপায় কি—আমি ত সমাজকে অগ্রাহ্য করতে পারব না।

মাধব। তা করলে, রাজা কৃত্তিবাসের নামের গৌরব রইল কোথায়।

কৃত্তি। ঠাকুর জানকীরাম ত তোমার প্রভুকে ভাইপো বলে স্বীকার করবে না।

মাধব। তা কি তিনি জীবন থাকতে করতে পারেন হুজুর।

কৃত্তি। তবে? অজ্ঞাতকুলশীল কোথা থেকে ...ড়ে এসে রাজা কৃত্তিবাসের ভাগ্নীকে ত বিবাহ ...রতে পারে না।

মাধব। তা কি পারে। কোন্ আহাম্মোকে ...কথা বলবে হুজুর! তবে সে ভাবনা আমার ...নিই ত ঘুচিয়ে দিয়েছেন। আপনারও, আমারও। ...ড় চিন্তান্বিত হয়ে আমি তাঁকে তাঁর পৈত্রিক স্থানে ...য়ে যাচ্ছিলুম। ঠাকুর রঘুবাবের পুত্র আমার ...নি, একমাত্র আমি চীৎকার ক'রে বলতে পারি। ...রে ত কেউ বলবে না রাজা! বড়ই ভাবনায় ...ভুকে আমার বীরনগরে নিয়ে যাচ্ছিলুম। প্রভুই ...মার আজ সে চিন্তা দূর ক'রে দিয়েছেন। তাঁর ...িচয় তিনি।

কৃত্তি। তা ঠিক বলেছ মাধব। মহাত্মা ...রামের ছেলে ব'লে একটা গাড়োলকে ত আর ...র আসনে বসিয়ে সুখ পেতে না।

মাধব। কিছুতেই না হুজুর!

কৃত্তি। তাহ'লে তার জন্মকথা নিয়ে পাঁচজনে ...ক রকম রহস্য করত।

মাধব। এত আর কেউ রহস্য করতে পারবে ...জা! ঠাকুর রত্নেশ্বরের পরিচয়, ঠাকুর রত্নেশ্বর! ...সে পরিচয়ের প্রতিষ্ঠা হবে, তখন স্বর্গ থেকে ...লোক, তার সঙ্গে সম্পর্ক ঘোষণা করতে ছুটে ...বে।

কৃত্তি। তাহ'লে শোন, বুড়ীকে নিয়ে এখনি ...মি রাইনগর চলে যাচ্ছি।

মাধব। সে আপনার ইচ্ছা, এ ভৃত্য কি বলবে ...র।

কৃত্তি। পরিচয়টা তোমার প্রভুর, সেইখানেই ...ষ্ঠ হ'লে ভাল হয় না?

মাধব। বেশ ত, আপনার যখন ইচ্ছা, তখন ...ই হ'ক। কিন্তু এ পরিচয় আমার মনিবকে কে ...হচ্ছে জানেন?

কৃত্তি। আমার ভাগ্নীই তাকে বলেছে?

মাধব। নিজের পরিচয় দিতে পারছিল না ...ল, তিনিই আমার প্রভুকে বলেছেন, 'তোমার ...িচয় তুমি।'

কৃত্তি। ছোকরাকে দেখবার বড়ই ইচ্ছা হয়ে-

মাধব। সেটা এখন আর হ'য়ে উঠলো না। ... যদি সে করতে পারে, করতে ব'ল তাকে ...নগরে।

মাধব। তাহ'লে যে দু'চার দিন দেরী হবে হুজুর, দেখা হ'ক না কেন রত্নেশ্বরের মন্দিরে।

কৃত্তি। তোমার প্রভু কি রত্নেশ্বরে যাবে?

মাধব। আমি যাব, আমাকে যেতেই হবে। মনিবও যাবে। যাব যখন সে বলেছে, তাকে যেতেই হবে।

কৃত্তি। বেশ, মাধব রত্নেশ্বরের মন্দিরে।

[ মাধবের প্রস্থান।

( বালকের প্রবেশ )

গীত

পথের কথা ব'লে দেবে কে আমাকে!
আমি যাবরে, যাবরে সে দেশে—
যেথা সে থাকে।
বসে আছ তুমি কোন্ বনে, কার ধ্যানে,
একমনে গাইছ ওকি গান!
করুণা নিদান, শুনে আকুল হ'ল প্রাণ।
যাব কোন্ পথে, যাব কোন্ পথে
যাব কার সাথে—
পথের মালিক কোথায় পাব আমি তোমাকে॥

কৃত্তি। তোমাকে দোষ দিচ্ছিলুম মথুরবাবু, এখন দেখছি—মোহ আমাকে ঘেরতে আসছে।

বালিকা। ওই একজন বাবু দাঁড়িয়ে রয়েছে, জিজ্ঞেস কর্ না।

বালক। হাঁ বাবু, বাবার থান্ যাব কোন পথে?

কৃত্তি। কেন, তোদের সঙ্গী নেই?

বালক। নেই বাবু।

কৃত্তি। নেই বাবু কি?

বালিকা। গাঁয়ের ছেলে বুড়ো সব আগে চলে গেছে—

বালক। আমরা দু'জনে পেছিয়ে পড়েছি।

বালিকা। ব'লে দাওনা বাবু, পথটা।

কৃত্তি। দাঁড়া—তোদের কি মা বাপ নেই?

বালক। থাকলে, আমাদের কি সঙ্গে নিয়ে যেতোনা!

কৃত্তি। তা বুঝেছি, কিন্তু বনে ঢুকতে না ঢুকতে বাঘের পেটে যাবি, এ কথাও কি কেউ তোদের বলে নি?

বালক। বলেছে বাবু!

কৃত্তি। তবু যাচ্ছিস্?

বালিকা। কেন বাবু, ভয় কি। ঠাকুর রত্নেশ্বর আমাদের রক্ষা করবেন।

বালক। শুনলুম তিনি এক মেয়ের ধর্মরক্ষা করেছেন—

বালিকা। আর একটি মেয়েকে বাঘের মুখ থেকে বাঁচিয়েছেন।

বালক। এক চড়ে মানুষ-খেকো বাঘ মেরেছেন।

বালিকা। তার চোখ-রাঙানিতে বাঘ ভালুক সব বন ছেড়ে পালিয়েছে।

কৃত্তি। কে তোদের এ কথা বললে?

বালক। সকলেই বলছে বাবু। এবারে বাবাকে দেখতে সব গাঁ খালি হয়ে গেছে।

বালিকা। পথটা বলে দাওনা বাবু।

কৃত্তি। তবে আর বাবু তোদের পথ ব'লে দেব কেন? রত্নেশ্বর যদি তোদের রক্ষার ভার নেয়, দেবে সে।

( বালক ও বালিকা )

দ্বৈত গীত

ঠিক ঠিক ঠিক।
তুমি পরম কারুণিক।
তুমি পথের কথা বলে দিলে হে—
ভাগ্যে তুমি দিলে বলে, কি যে হ'ত তা' না হ'লে
পথের মাঝে জ্ঞান হারিয়ে ছুটতে হ'ত দিক্‌বিদিক্।
তুমি পথের কথা বলে দিলে হে—
তুমি গুরু, তুমিই বাবা, বাবারও অধিক।

[ বালক ও বালিকার প্রস্থান।

কৃত্তি। রত্নেশ্বর ঠাকুর। এইত তোমার পরিচয় তুমি।—চল ঠাকুরাণী!

( সুরমার প্রবেশ )

সুরমা। মামা। বাবা আমায় বললে, 'তুই সব কাজ ফেলে এখনই মামার সঙ্গে দেখা কর।' কেন মামা?

কৃত্তি। তোমাকে যেতে হবে।

সুরমা। কোথায় মামা?

কৃত্তি। বুঝতে পারছনা?

সুরমা। রাইনগরে?

কৃত্তি। এখনি, আমার সঙ্গে।

সুরমা। একবার বিদায় নিতেও দেবেনা?

কৃত্তি। তাকি আর পারি মা। এখন তুমি যদি মর, তোমার মরামুখ পর্য্যন্ত, তাকে দেখতে দিতে পারি না। দেখতে তার যদি সাহস ও সামর্থ্য থাকে, দেখবে সে তোমাকে রাইনগরে।

সুরমা। চল। ( কিয়দ্দূর যাইয়া ) হাঁ মামা, কোথাকার কে কোথা থেকে কি ক'রে এসে রাস্তা কৃত্তিবাসকে চোর বলে চলে যাবে?

কৃত্তি। ( হাসিয়া ) তা—দেখা ক'রে আয়।

[ সুরমার প্রস্থান।

( নিতাইএর প্রবেশ )

নিতাই। হজুর, পালকী প্রস্তুত।

কৃত্তি। বেশ, এর মধ্যে তুমি এক কাজ কর। একটি ছেলে আর একটি মেয়ে একটু আগে এই পথ দিয়ে চলে গেছে। যাচ্ছে তারা রত্নেশ্বরে। সঙ্গে কেউ নেই। পরিচয় কিছু দিতে হবে না। একটু আনতে চায়, বলবে, রত্নেশ্বর ঠাকুর পাঠিয়ে দিয়েছে।

---

পঞ্চম দৃশ্য

সুরমার কক্ষ

রত্নেশ্বর

( হারমোনিয়মের বাক্স বাজাইয়া )

গীত

যেতে হবে রত্নেশ্বরের মন্দিরে
আন্ আন্ ভূত ভূতিনী
প্রেত প্রেতিনী নন্দিরে।
থাকলে কিছুক্ষণ, ওই ঠাকুরের মতন—
অচল হ'য়ে হেথায় আমায়
থাকতে হ'বে বন্দিরে।

( সুরমার প্রবেশ )

সুরমা। ( সুরে ) এটা যেন লাগছে মা আমার ত্যাগের ফন্দীরে।

সুরমা। ও মা, ব'সে ব'সে তুমি আমার সুরের বাক্সটি ভাঙ্‌তে লেগে গেছ।

রত্নেশ্বর। ম্যা ম্যা—সুরের বাক্স।

সুরমা। তা বুঝি জাননা, ও হরি! এর নাম হারমোনিয়ম। বাক্সের ভিতরে সুর;—(বাক্স খুলিয়া, বাক্সের ভিতরেই সুরমা সুর দিল)

রত্নেশ্বর। (সুরমার হাত চাপিয়া) চাপা দাও, চাপা দাও।—ও বাক্সের সুর বাক্সেই পোরা থাক—আমি পথের পথিক—আমার সুর খেলা করছে পথে; নাচছে মাঠে, জলে, জঙ্গলে। সুরমা! একটা কথা তোমাকে বলব?

সুরমা। কি বলবে?

রত্নেশ্বর। এখানে এসে অবধি একবারের জন্য আমি তোমাকে মলিন দেখিনি।

সুরমা। এখন দেখছ?

রত্নেশ্বর। আমার মনে হচ্ছে একটু আগে তুমি চোখের জল মুছেছ। তার পর যেন জোর করে মুখে হাসি মেখে, তুমি আমার সঙ্গে দেখা করতে এসেছ।

সুরমা। এ রকম কথা, তুমিও ত আগে বলনি।

রত্নেশ্বর। আমার কি দেখতে ভুল হয়েছে সুরমা?

সুরমা। আমি বিদায় নিতে এসেছি।

রত্নেশ্বর। ও! তুমি আমার আগেই রত্নেশ্বরে যাবে? তা যাওনা, আমিও ত সেখানে যাব! দেখা ত হবে আবার সেখানে।

সুরমা। আমি রত্নেশ্বরে যাব না।

রত্নেশ্বর। কোথায় যাবে?

সুরমা। রাইনগরে, মামার বাড়ী।

রত্নেশ্বর। বা! সেই জন্ম তুমি কাঁদছ? এ ত আনন্দের কথা সুরমা! আমার বাবার বাড়ীর কোন চিহ্নও আছে, শুনেছি। মামার বাড়ীর একটা ভিটি পর্য্যন্ত নেই। তা থাকলেও, বোধ হয় আমার আহ্লাদের সীমা থাকতো না।

সুরমা। সে জন্ম নয়! আর বুঝি তোমার সঙ্গে দেখা হবে না।

রত্নেশ্বর। হুঁ! তা, তাতেই বা দুঃখ কেন সুরমা! আমিত সকাল-বেলাতেই চলে যাচ্ছিলুম। তখন কোথায় যে যাচ্ছিলুম, তাতো আমিও জানতুম না সুরমা! তোমার বাবার ভালবাসা, তোমার স্নেহ, আদর, যত্ন—এইটুকু শুধু মনে পুরে সঙ্গে নিয়ে যেতুম। আর যে কখনো তোমার দেখা পাব, এ প্রত্যাশা ত রাখিনি সুরমা।

(জগবন্ধুর প্রবেশ)

জগ। ও দিদিমণি, দেরি করছ কেন?

সুরমা। যাচ্ছি দাঁড়া।

জগ। আবার দাঁড়া কেন? সবাই অপেক্ষা করছে।

সুরমা। দেখ্ পাজী, মার খেয়ে মরবি বলছি।

রত্নেশ্বর। আর দেরি করবারই বা দরকার কি, সবাই অপেক্ষা করছে তোমার—যাওনা সুরমা!

জগ। কি বলব, তুমি যাবে না?

সুরমা। বলগে যা, আমি বেরিয়েছি।

রত্নেশ্বর। আর একটা কি দু'টো কথা, জগবন্ধু!

জগ। কয়ে নাও—কয়েই চলে এস। আবার যেন ডাকতে না আসতে হয়।

[জগবন্ধুর প্রস্থান।

সুরমা। কিন্তু আমি যে একটা মুস্কিলে পড়েছি।

রত্নেশ্বর। তোমার আবার কি মুস্কিল?

সুরমা। মাধবদা আমার একটা পরিচয় আমাকে দিয়েছে।

রত্নেশ্বর। কি সুরমা?

সুরমা। সে আমাকে বলেছে, আমি ঠাকুর রঘুরামের পুত্রবধূ।

রত্নেশ্বর। হঠাৎ একথা সে কেন বললে? ব'লে ত সে আমাকে অপদস্থই করেছে।

সুরমা। তার কোনও অপরাধ নেই, আমি পরিচয় জানবার জন্ম তাকে জেদ করেছিলুম।

রত্নেশ্বর। সুরমা! পথের ভিখারী রঘুরামের পুত্র এতেও তার গর্ব্ব আছে, কিন্তু তার পুত্রবধূ—

সুরমা। আর কেউ তাকে নেবে মনে করেছ! ও রাম! যমও একে আর ছুঁতে পারবে না। তবে আর বুঝি তোমাকে আমি দেখতে পাব না।

রত্নেশ্বর। যাও, তারা তোমার অপেক্ষা করছে। (পরিক্রমণ) এ কি সুরমা, যাওনি!

সুরমা। পায়ের ধুলো নেবো মনে করছি, কিন্তু নিতে ভরসা করছি না। তুমি ত আমার পরিচয় স্বীকার করলে না!

রত্নেশ্বর। তুমি রঘুরাম ঠাকুরের পুত্রবধূ। কিন্তু আমিত এখনও তাঁর পুত্র ব'লে পরিচয় দেবার যোগ্য হইনি।

সুরমা। সে তুমি কখন হবে ঠিক কর, এখন আমাকে পায়ের ধূলো দাও। দেখ, আমি চলে যাবার সঙ্গে সঙ্গে যেন বাড়ী থেকে বেরিয়ে যেয়ো না, তাহ'লে বাবার দুঃখের সীমা থাকবে না। তিনি লজ্জায় তোমার সঙ্গে দেখা করতে পারছেন না।

রত্নেশ্বর। আমি থাকব সুরমা।

সুরমা। আমার সই তোমাকে দেখতে এসেছে। তাকে পাঠিয়ে দি'। গল্প গুজব ক'র।

রত্নেশ্বর। না, সুরমা, কারো এখানে এখন আসতে হবে না। আমি একা থাকবো।

সুরমা। ওমা, তা কি হয়, তুমি মন মরা হয়ে বসে থাকবে! অনুমতি কর আমি আসি? ওকি গো চুপ, একেবারে চুপ।

( ইন্দুর প্রবেশ )

ইন্দুর গীত

সুর বন্ধ হ'ল সিন্দুকে,
আমার সখা গান জানেনা বলবে যত নিন্দুকে॥
এমন ক'রে দাঁড়িয়ে থাকা চলবেনা,
কথা কি বলবে না হে, বলবে না হে, বলবে না!
তবে হাটে আমি ভাঙবো হাঁড়ি,
সই, যখন যাবে শ্বশুর বাড়ী.
সাজিয়ে দেব হারি, পারি, সরি, নরি, বিন্দুকে॥

( সুরমার হাত রত্নেশ্বরের হাতে দিল )

---

# তৃতীয় অঙ্ক

—:০:—

## প্রথম দৃশ্য

কৃত্তিবাসের অন্দরমহল

লীলাবতী

( পত্র পাঠ করিতে করিতে পরিভ্রমণ )

লীলা। সব বুঝলুম, কিন্তু এটা ত বুঝলুম না! 'আমি এই ফাল্গুনের আটাশ তারিখেই বুড়ীর বিবাহ দেওয়া স্থির করেছি।' এটাও বুঝতে পারলুম। কিন্তু, 'বিবাহের যা কিছু উৎসব, হবে রত্নেশ্বরের মন্দিরে'—এটার মানেত বুঝতে পারলুম না।—মোহিনী!

( মোহিনীর প্রবেশ )

এ পত্র কে নিয়ে এলরে?

মোহিনী। নিতাই সরকার।

লীলা। তাকে আমার কাছে একবার ডেকে নিয়ে আয় দেখি।

মোহিনী। কেন রাণীমা, চিঠিতে কি কিছু—

লীলা। না না, সে সব কিছু নয়, তুই শীগ্‌গির তাকে ডেকে নিয়ে আয়।—

মোহিনী। দিদিমণির বিয়ের কথা আছে, না?

লীলা। সে, এর পর এসে শুনবি, এখন নিতাইকে ডেকে দে।

মোহিনী। তাইত ভাবছিলুম, রাজা সাহেব, কোথাও কিছু নেই, কাউকে না ব'লে, রাণীমাকে পর্য্যন্ত না জানিয়ে হঠাৎ প্রতাপপুর চলে গেলেন কেন?

লীলা। পথে কোথাও দেরী করিস্ নি; তাকে ডেকে দিয়ে, তোর মামা সাহেবকেও একবার আমার সঙ্গে দেখা করতে ব'লে আয়।

মোহিনী। কিন্তু রাণীমা, এবারে আমি ছাড়বোনা। এবারে পা থেকে মাথা পর্য্যন্ত—যেখানে যা ধরে—খাঁটি গিনি সোণার অলঙ্কার।

লীলা। হবে হবে—যা।

মোহিনী। একদিকে দিদিমণি, একদিকে মামা। আমি আর কোন আপত্তি শুনবো না।

লীলা। বেশত, সে শুভদিন আসুকই আগে।

মোহিনী। আসবে কি—এসেছে। আমি আগে থাকতেই বাবা রত্নেশ্বরের পূজো মেনে ব'সে আছি।—তার ওপর একখানি মির্জাপুরী গরদ—তাতে কালাপাড়—বুঁটি দেওয়া—

লীলা। আ মর্, গাল না খেলে বুঝি নড়বিনি—যা।

মোহিনী। এই যে যাচ্ছি, আহ্লাদে পা দুখানা কি আর মাটি মাড়িয়ে চলতে চাইছে গো, এই এমনি ক'রে ছুটছে। [ প্রস্থান।

লীলা। আর কাউকে এখন কোনও কথা বলিসনি।—কেমন একটা সংশয় ঠেকছে কেন!

সুরার বিয়ের কথাই রয়েছে লেখা—রঘুর ত এতে নাম গন্ধ নেই—অথচ কার সঙ্গে যে বিয়ে, সে কথার উল্লেখ নেই।—( পত্র পাঠ ) 'আমি দেওয়ানকে লিখে দিলুম উজ্জুগ আয়োজন করতে সময় বড় সংক্ষেপ, তোমাকেও প্রস্তুত হয়ে থাকতে হবে। কেন না বুড়ীর তুমি এখন শুধু মামী নও, মামী বলতেও তুমি, মা বলতেও তুমি। মথুর বাবুর থাকা না থাকা এখন দুইই সমান। সমস্ত ভার আমাদের উপর। আর, আমাদের মানে তোমার উপর। আমি বুড়ীকে সঙ্গে নিয়ে যাচ্ছি। তোমার ঠাকুর জামাই যাবনা যাবনা করছে, আমি নিয়ে যাবার চেষ্টায় আছি আমি মামী নই মা—সব ভার আমার ওপর! কথা সরল ভাবে নিতে গেলেও কেমন যেন একটা হেঁয়ালির মতন ঠেকছে। পুনশ্চ আবার কি লিখেছে? আষ্টে পিষ্টে—দেব অক্ষর। ( পত্র পাঠ ) 'আটাসে ভিন্ন আর দিন নেই—মুহূর্তে—কি? চ—ই'—ও হরি! চইত্তির মাস। বুড়ীও বয়স্থা—আর পয়ে আকার তয়ে তয়ে দন্ত্যসয়ে তয়ে রেফ—পাত্রস্থ না করলে অন্দরস্থ নেই।' রঘু যে মাঝে মাঝে দুঃখ কার, টাকার লোভে বাবা আমার একটা নিরেট মুখ্খুর হাতে দিদিকে ধরে দিয়েছে; তাতে তার কোনও দোষ নেই। মাতৃভাষা তাও কি শুদ্ধ ক'রে লিখতে জানেনা গা! যাক আরত তাকে মুখ্খু বলা চলেনা। ওই মুখ্খুকেই জেলার উকীল মোক্তার গুলো মিউনিসিপাল চেয়ারম্যান করেছে, ম্যাজিষ্ট্রেট করছে, ডিস্ট্রিক্ট বোর্ডের মেম্বর, জেলার প্রায় সকল সমিতিতেই পণ্ডিতেরা ওই মুর্খকেই করে সভাপতি।

( নিতাইএর প্রবেশ )

হাঁ নিতাই, প্রতাপপুর থেকে এ পত্র কি তুমি এনেছ?

নিতাই। আজ্ঞে হাঁ রাণীমা!

লীলা। পত্রের তারিখত দেখছি কাল।

নিতাই। কালই আমি নিয়ে আসছিলুম। আসবার সময় রাজা সাহেব আমাকে এক কাজ দিয়ে দিলেন। একটি ছেলে, আর একটি মেয়ে বাবা রত্নেশ্বর দেখতে যাচ্ছিল। সুমুখে সেই বড় দিন, সঙ্গে তাদের কেউ ছিল না। রাজাসাহেব আমাকে হুকুম করলেন, তাদের বাবার স্থান পর্য্যন্ত রেখে আসতে। তাই রাণীমা, একদিন দেরি হয়ে গেল।

লীলা। বুড়ী আর তার বাপের ওপর রঘু এত চটে গেল কেন?

নিতাই। ( করজোড়ে ) রাণীমা! আমি তা বলতে পারব না।

লীলা। নিশ্চয় তারা আমার ভাইয়ের সঙ্গে কোন অসদ্‌ব্যবহার করেছে।

নিতাই। মামা সাহেব কি কিছু বলেন নি?

লীলা। বললে তোমাকে জিজ্ঞাসা করব কেন নিতাই! হাজার হ'ক সে ত পণ্ডিত, সে কি নিজের অপমানের কথা বলতে পারে!

নিতাই। রাজা সাহেব যে বলতে নিষেধ করেছেন মা!

লীলা। আমাকেও?

নিতাই। বলেছেন, রাইনগরে গিয়ে যদি শুনি, একথা তুমি কারও কাছে প্রকাশ ক'রেছ, তখনি তোমাকে বরখাস্ত করব।

লীলা। তা হ'লে বুঝতে পাচ্ছি, ঠাকুর-জামাই কিম্বা সুরা, কিম্বা দু'জনেই তার বিশেষ কোন অপমান করেছে।

নিতাই। বাউরি সাঁওতালকেও কখন যিনি একটা কড়া কথা বলতে পারেন না, সেই পিসেবাবু আপনার ভাইয়ের অপমান করতে পারেন?

লীলা। তবে কি সুরা?

নিতাই। মামা সাহেব আসছেন। আপনি নিশ্চয়ই শুনতে পাবেন রাণীমা। রাজা সাহেব কাল যাত্রা ক'রেও কেন যে এলেন না, বুঝতে পারছি না। আজকে যে আসবেন, তাতে সন্দেহই নেই। মা! আমি চাকর!

লীলা। যাও।

[ নিতাইয়ের প্রস্থান।

( রমণীচরণের প্রবেশ )

হাঁ রঘু, সেদিনকার কথাটা আমাকেও বলতে কি তোর আপত্তি আছে?

রমণী। ও কিছু বলে গেল নাকি?

লীলা। বললে তোকে জিজ্ঞাসা করব কেন রঘু!

রমণী। তাইত দিদি, এখনও পর্য্যন্ত তুমি সেই কথা মনে রেখেছ! আমিত সেইদিনই সে সব কথা ভুলে গেছি।

লীলা। ও কিছু বললে না ব'লেইত জানবার আমার এত আগ্রহ হচ্ছে। নিশ্চয় তারা তোর বিশেষ কিছু অপমান ক'রেছে। বল্‌না—তুই ভুলতে পারিস্, আমিত ভুলতে পারি না। তোকে নিমন্ত্রণ ক'রে বাড়ী নিয়ে গিয়ে অপমান—সে অপমান ত আমাকেই করেছে তারা, রমু!

রমণী। তুমি ত আগে এতটা sentimental ছিলে না দিদি!

লীলা। তুইত ক'রে তুলেছিস্ আমাকে sentimental!

রমণী। আমি? তাহ'লে দিদি, don't take offence, modern বাংলায় আমাকে জোর ক'রে বলতে হ'ল, একটা বিরাট বিশ্বকর্ম্মের মত অবোধ-অকস্মাৎ তোমার মাথাটাকে গুলিয়ে দিয়েছে।

লীলা। দেখ্, ওরকম ক'রে কথা বলা আমি যথেষ্ট শিখেছিলুম। এ নির্জ্জলা খাঁটি বাংলায় ও সব জলো দুধের কোনও মূল্যই নেই। ওর দাম কেবল ওই সহরে, ওই মনুমেণ্টের চারধারে—যেটা না বাংলা, না বিলেত; না পূর্ব্ব, না পশ্চিম, না আর্য্য, না অনার্য্য। দেশের পোনেরো আনা তিন পাই লোক আজও তাদের চিনতে পারলে না। চেনবার সময় বুঝি চ'লে গেল রমু! তোদের দেখে হতাশ হয়ে, তারা তাদের বিরাট শরীরটের দিকে চোখ ফেরাতে আরম্ভ করেছে। যে দিন সে শরীরটে তারা ঠিক দেখে ফেলবে রমু,—

রমণী। তাইত দিদি, তাইত দিদি, আমি ভেবেছিলুম Visuvius এর মত, সাগর জমানো একটা বিরাট ঠাণ্ডার চাপ তোমার প্রাণের সমস্ত activityটাকে নিবিয়ে দিয়েছে—সেটা যখন আবার দু'হাজার বৎসর পরে মিলান্ নগর ধ্বংস করা কম্পন নিয়ে, সফেন উল্লাসে ফুটে উঠলো, তখন যেমন সারা বিশ্বটা বিপুল আশ্চর্য্যে শিউরে উঠেছিল, তোমারও এই দপ্ করে জ্ব'লে ওঠা efflux টাও আমাকে তেমনি আশ্চর্য্য ক'রে দিয়েছে।

লীলা। তুই আমার ভাগ্‌নীকে সাঁওতাল্‌নী বলেছিস্ কেন?

রমণী। দেখ দিদি, মনে করেছিলুম,—

লীলা। ও সব মনে করাকরি রেখেদে, তোকে বলতেই হবে, কেন তুই আমার নন্দাইকে ধাঙড়, আর তার মেয়েকে সাঁওতাল্‌নী বলেছিস্।

রমণী। তুমি যে রকম তীব্রভাবে তোমার ভাইয়ের সঙ্গে কথা কইছ, তাতে আমার ভিতরের সত্যটা সঙ্কোচের নির্ল্লজ্জ চাপ আর সহ্য করতে পারছে না। আমাকে তাহ'লে বাধ্য হয়ে বলতেই হ'ল—তুমিও ত হয়ে গেছ সাঁওতাল্‌নী। এই মূর্খের দেশে প'ড়ে, এমন মূর্খ যে, একটা লোকেও একটা ইংরিজির অক্ষর পর্য্যন্ত জানে না। তাদের সঙ্গে কথা কইতে হ'লে, মনে মনে word গুলোকে বাংলায় আগে translate ক'রে তারপর প্রকাশ করতে হয়।

লীলা। (হাসি মুখে) যা যা বুঝেছি।

রমণী। বুঝেছি বললেই দিদি, আমি তোমার ওই শেষ হাসি মাখা অসত্যের অকরুণ প্রতিবাদ না ক'রে থাকতে পারব না।

লীলা। (নেপথ্যের দিকে চাহিয়া) হয়েছে, প্রতিবাদ মেনে নিচ্ছি, এখন যাও।

রমণী। এত সহজে মেনে নেওয়াটাতে তুমি আমাকে কতটা যে ছোট ক'রে দিলে—

লীলা। আরে বাবা ভাই, আর জ্বালাস্‌নি—তোর ঘরে বসে থাকগে যা—আমার সেই দুটি বোধ হয়, সেই ধাঙড় ও সাঁওতাল্‌নীকে নিয়ে আসছে।

রমণী। তাইত দিদি, মনেত ছিল না। কলকাতা থেকে আমার একখানা চিঠি আসবার কথা আছে—

লীলা। চিঠিই আসুক, আর telegramই আসুক, ঘর ছেড়ে কোথাও যাস্‌নি। আমি যখন আছি, তখন তোর কোনো ভয় নেই, যা। বুঝতে পারছি, তুইই একটা কোন গোলমাল ক'রে এসেছিস্।

রমণী। Ettu Brute! দিদি! তুমিও।

[ প্রস্থান।

লীলা। আর সে গোলমালটা কোন্‌দিক দিয়ে করেছ, সেটাও একটা অনুমানে বুঝতে পারছি রমু! তাদের মহত্ব আর মর্য্যাদা-বোধ সে কথা প্রকাশ করতে দেয়নি।

( পরিচারিকাগণের প্রবেশ )

১ম, প। ওগো রাণীমা, দিদিমণির নাকি বিয়া হইছেন গো।

লীলা। হাঁরে, হবার কথা হচ্ছে। তোরা
উঠোন-টুটোন বেশ ক'রে সাফ করে রাখ্।

[ প্রস্থান

পরিচারিকাগণ

গীত

ঘরে জামাই রাখ্‌বি যদি বারমাস,
গিরিপুরে কর্‌গো রাণী গাঁজার চাষ।
ঘরজামাই থাকবে ভোলা নেশার আবেশে,
থাক্‌বে ঘরে প্রাণের উমা আর যাবে না
কৈলাসে।
নেশার আবেশে—
তোর উমারি পাশে,
দিগম্বর থাকবে মা ব'সে।
আর কর্‌বে না সে—কর্‌বে না সে।
কর্‌বে না সে শ্মশান বাস॥

---

## দ্বিতীয় দৃশ্য

পথ

(নেপথ্যে লোক কোলাহল—'জয়, ঠাকুরাণীর জয়')

( দুর্লভ ও বল্লভের প্রবেশ )

দুর্লভ। ব্যাপারটা কি, একেবারেই বুঝতে পারছিনা যে দাদা!

বল্লভ। বুঝতে পারছ না ভায়া!

দুর্লভ। এই যে বললুম দাদা, একেবারেই ঠাকুর রত্নেশ্বরের কথাইত সারা পথটা শুনে আসছি, আবার মাঝখান থেকে 'জয় ঠাকুরাণী' রব উঠলো কেন?

বল্লভ। রত্নেশ্বর ঠাকুরটি কে, তাই কি বুঝতে পেরেছ?

দুর্লভ। রত্নেশ্বর—বাবা রত্নেশ্বর—আবার কে? যিনি এক চড়ে বাঘ মেরেছেন, একবারে বব-বম্ ...র গালবাদ্য ক'রে মথুরাপুরের জঙ্গল থেকে বাঘ ...লুকের দলকে দল তাড়িয়ে দিয়েছেন—বাবা রত্নেশ্বর এ বছর প্রকট হয়েছেন। ঘাড় নাড়ছ যে দাদা, একি শিবঠাকুর রত্নেশ্বর ন'ন। মাথা নাড়তে ...লে কেন বল্লিনে বল।

বল্লভ। সেই সঙ্গে শুনলে না, তারা বলছে, পাষণ্ডদের হাত থেকে একটি মেয়েকে উদ্ধার ক'রে, তার ধর্ম্ম রক্ষা করেছেন।

দুর্লভ। তাও ত শুনলুম বটে।

বল্লভ। তাতেও বুঝতে পারলে না।

দুর্লভ। আমাদের রতন?

বল্লভ। আর রতন বলা কেন ভাই, বল রত্নেশ্বর। রত্নেশ্বর তার ভিতর সত্য সত্যই জেগেছে। নইলে, এ রকম অসম্ভব ঘটতে ত বড় দেখা যায় না ভায়া। রাত্রিকালে ঘুমুলো সে জটাই সিংএর চাকর, রামী কামারনীর নাতি রতনা, জেগে উঠেই হ'ল সে বাবু রতন, আর একটু পরেই হ'ল সে ঠাকুর রত্নেশ্বর।

দুর্লভ। বল কি, বল কি দাদা, আমাদের রত্নেশ্বর? সেই এক চড়ে বাঘ মেরেছে?

বল্লভ। ও দিক দিয়ে তাকে দেখোনা ভায়া। সে যা করবার করেছে, মানুষে যা বলবার বলছে। সেই সেদিনের সকালে যা দেখেছিলে, সেই দিক দিয়ে দেখ। গাঁ শুদ্ধ লোক মারবার জন্য ছুটলো, সে একা, সহায় নেই—মনিবের দিন রাত গাল-খাওয়া চাকর—'আহা' করে এমন একটা আপনার জন বুঝি সারা জগৎটার ভিতর নেই, সে এলো, আমাদের কাছে তার বিপদের কথা শুনলে, শুনে ভ্রূক্ষেপও ক'রলে না—এইবারে বুঝতে পেরেছ ভায়া?

দুর্লভ। তাইত, চোখটা যে ফুটিয়ে দিলে দাদা! তুমি আমি তাকে রক্ষার জন্য কি ব্যাকুলই না হয়েছিলুম!

বল্লভ। সে গ্রাহ্যই করলে না। এলো,—বসলে—

দুর্লভ। জোর ক'রে তামাক খেলে।

বল্লভ। তারা সব মারবার জন্য অন্ধ হয়ে ছুটলো। যখন ফিরলে, তখন সকলে হাত জোড় করলে।

দুর্লভ। আবার কি দাদা, সেইত আমাদের রত্নেশ্বর।

বল্লভ। চোখ বুজে গাঁ ছেড়ে চলে গেল। আমরা সব সঙ্গে, আর সে আমাদের দেখলে না। কেন, সেটাও কি বুঝতে পেরেছ দুলু ভাই?

দুর্লভ। এখনো বুঝতে পারব না? দিদিমার মেয়ের লীলাস্থান আর না দেখবার জন্য সে চোখ বোজেনি। ভেতরে দেবতা জেগেছিল, পাছে তাকে

হারিয়ে ফেলে, এই জন্যই সে চোখ খুলতে সাহস করেনি।

বসন্ত। এই ছুর্ন্তি! সত্য সত্যই দেবতা তার ভিতরে জেগেছেন।

( নেপথ্যে কোলাহল )

ছুর্ন্তি। ও দাদা, ঠাকুরাণী এদিকেই আসছে না?

( নেপথ্যে পাল্কী বাহকের ও জয় ঠাকুরাণীর শব্দ। শব্দ দূর হইতে নিকটে আসিল। )

কই এদিকে ত এলোনা।

( জগবন্ধুর প্রবেশ )

জগ। জয় জয়।—আয় বেটারা হেঁকে আয়।

( নিতাইএর প্রবেশ )

নিতাই। না—না। হাঁরে জগা।

জগ। কি নায়েব ম'শাই!

নিতাই। ও লোক গুলো 'জয় ঠাকুরাণী' ব'লে চেঁচাচ্ছে কেন?

জগ। কি জানি তা। বেটারা বুঝি ক্ষেপেছে। আবার বলছে, 'জয় ঠাকুর রত্নেশ্বর'।

নিতাই। তুই তাতে হাত তালি দিচ্ছিস্ কেন?

জগ। তাইত কেন দিচ্ছি! নায়েব মশাই, এ অসৎসঙ্গের ফল—হাত দু'টোও ত বেটাদের দেখাদেখি ক্ষেপেছে।

( নেপথ্যে পাল্কী বাহকদের শব্দ )

নিতাই। ( নেপথ্যাভিমুখে ) ওই দিকে—ওই দিকে—এ পথে আসতে হবেনা। অন্দরের বাগানের ফটক দিয়ে বরাবর রাণীর মহলে চলে যা। যা জগা সঙ্গে—রাজা আর পিসে মশাই এখনো পার হ'তে পারেন নি। আমি চললুম।

জগ। যাও যাও।

( বাহকদের শব্দ নিকট হইতে দূরে মিলাইল )

নিতাই। যাও ব'লে দাঁড়িয়ে রইলি যে। পাল্কীর সঙ্গে যা।

জগ। আমি কোন্ কালে চলে গিয়েছি মনে কর না নায়েব মশাই!

[ নিতাইএর প্রস্থান।

হ্যাঁ; পাল্কীর সঙ্গে ছোটা, আমার আর কাজ নেই! একটু বসা যাক—ব'সে ব্যাপারটা কোথা থেকে কি হ'ল ভাবা যাক।

ছুর্ন্তি। ও বাবু জগবন্ধু!

জগ। কি বাবু?

ছুর্ন্তি। পাল্কীতে গেলেন, উনি কে?

জগ। রাজকুমারী।

বসন্ত। উনিই কি ঠাকুরাণী? ( নেপথ্যে—জগা )

জগ। আরে বাপ্, কি উৎপাত্। এ নায়েবের শাসনে যে প্রাণ যায়রে বাবা!

[ ইঙ্গিতে স্বীকার করিতে করিতে প্রস্থান।

বসন্ত। এবারের কথাটাও কি বুঝতে পারলে দাদা।

ছুর্ন্তি। ঠাকুর-ঠাকুরাণী, এ যে ব্যাকরণেই বুঝিয়ে দিচ্ছে দাদা! কিন্তু বুঝতে গেলেই যে বড় গোলমাল বেধে যাচ্ছে।

বসন্ত। আর গোলমাল! গাঁ থেকে বেরুতে না বেরুতে রতন ঠাকুর হয়ে গেছে—রোজা কৃত্তিবাসের জামাই।

ছুর্ন্তি। সেটা কি ক'রে হবে ভাই, রোজা কৃত্তিবাসের শুনেছি ছেলে পুলে কিছু হয়নি!

বসন্ত। তাইকি? তাতো আমি জানতুম না ছুর্ন্তি!

নেপথ্যে। জগবন্ধু, জগবন্ধু—রাজা পার হ'য়ে এলে ব'ল, আমি এপারে এসেছি।

ছুর্ন্তি। ও দাদা, ওই আমাদের রতন নয়?

( রত্নেশ্বরের প্রবেশ )

বসন্ত। রতন!

রত্নেশ্বর। বা—বা! কেও? বুদু খুড়ো, দুদু খুড়ো—দু'জনেই!

বসন্ত। কোথা থেকে এলি বাবা?

ছুর্ন্তি। নদীপার হয়ে এলি শুনলুম।

রত্নে। বা বা বা, কাল ছিলুম মাধবপুর আজ এলুম রাইমগর। আবার কাল সঙ্কল্প করেছি যাব রত্নেশ্বর—যদি না যেতে পারি, এ দুনিয়ায় চলাফেরা খুড়ো বোধ হয়, আমার বন্ধ হবে যাবে।

ছুর্ন্তি। তুই কি সাঁতারে পার হয়ে এলি?

( জগৎবন্ধুর প্রবেশ )

জগ। তুমি—তুমি আমাকে ডাকলে! একি,
রে নদী পার হয়ে এলে?

রত্নে। এই দেখ জগবন্ধু! এপারে যাতে
ও যেতে না আসতে পারি, তাই তোমাদের
নৌকা চলা বন্ধ করিয়ে দিয়েছে। কি করি
জগবন্ধু, যখন পার হবার নৌকা পেলুম না,
রত্নেশ্বরের নাম করে জলে ঝপাঙ—আর
(সাঁতার দেওয়ার ইঙ্গিত) এই দেখ জগবন্ধু,
এসেছি। তোমার রাজাকে ব'ল, আমি এই
র মাঝেই তার ভাগ্নীর সঙ্গে দেখা করতে
ন্ম। করলুম না, রাজার মর্য্যাদা নষ্ট হবে ব'লে।

জগ। ঠাকুর! তুমি সব পারো, তুমি সব
। প্রভু, চললুম। পাল্কী অনেক দূর চলে
। ঠাকুর, তুমি সব পারো।

[ প্রণাম ও প্রস্থান।

রত্নে। অবাক হয়ে কি শুনছ খুড়ো তোমরা?

বল্লভ। বুঝতে পেরেও যে পারছিনা বাবা!

দুর্লভ। অবাক হওয়া ভিন্ন আর গতি নেই
। পাল্কীতে যিনি গেলেন, তিনি তোমার—

রত্নে। আমার কে এখনও যে বলতে পারছিনা
। সে বলে, ঠাকুর রঘুরাম সিংহ রায়ের
। কিন্তু ঠাকুর রঘুরাম আমার কে, একমাত্র
রা জানে। আমি ত জানি না।

দুর্লভ। আমরা জানি, আমরা জানি—আমরা
দেবো।

রত্নে। না খুড়ো, তোমরাও ত জান না।

বল্লভ। রতনের প্রতি মমতায়, মুখ খুলি কর্না
আমরা কি জানি? আমরাও ত বাবাজীর
চয় এই মাধবেরই মুখে শুনেছি।

রত্নে। কোথায় যাচ্ছ খুড়ো?

বল্লভ। রত্নেশ্বর দেখতে।

দুর্লভ। কিন্তু প্রাণের কথা বলি রতন,
যাকে দেখে আর আমাদের কোথাও যেতে
ইচ্ছে না।

রত্নে। যাও খুড়ো, আবার যদি দেখা হয়,
হবে সেই রত্নেশ্বরে।

দুর্লভ। সেই ভালো—সেই ভালো—এখানে
নে, বুঝতে পারছি তোমায় বাধা হব। সেই
লা। চল দাদা।

বল্লভ। রতন! আশীর্বাদ করি, সস্ত্রীক তোমাকে যেন রত্নেশ্বরের মন্দিরে দেখতে পাই।

দুর্লভ। সস্ত্রীক—সস্ত্রীক—আশীর্বাদ—আশীর্বাদ—একসঙ্গে ঠাকুর ঠাকুরাণী।

[ উভয়ের প্রস্থান।

রত্নে। উঃ! বড় ক্লান্ত—বড় ক্লান্ত—আমি তোমার সঙ্গে পথেই দেখা করতে পারতুম, কিন্তু দেখলুম না। এখন বড় ক্লান্ত—তার ওপর রাজা এখনো আসতে পারেনি। তার ওপর এই ভিজে কাপড়—আর এই হিহিহিহি—কাঁপুনি।

( মাধবের প্রবেশ )

এই যে মাধবদা, তুমিও এলে!

মাধব। যাবজ্জীবন দ্বীপান্তরের আসামী, আর জীবন থাকতে জন্মভূমিতে ফিরে আসব এ বিশ্বাস ত ছিল না। তিন তিনবার আত্মহত্যা করতে গিয়েছিলুম। দড়ী ছিঁড়ে গিয়ে মরতে পাইনি। তুমি সাঁতরে পার হয়ে এলে, আর আমি পারি না?

রত্নে। তুমি কিন্তু দাদা, ঠিক দাঁড়িয়ে আছ, আমি কিন্তু হিহিহিহি।

মাধব। হিহিহিহি করলে চলবে না। ঠাকুরাণীর সঙ্গে যদি দেখা করতে হয়, তাহ'লে এখনি দেখা করতে হবে। আজ দেখা হ'লত হ'ল নইলে বিলম্ব করলে আর যে তার সঙ্গে দেখা করতে পারবে, এটা আমার মন বলছে না যে ভাই!

রত্নে। শিবরাত্তিরের আর ক'দিন বাকি মাধবদা?

মাধব। ও হরি! ক'দিন কি, কালকের দিনটি কেবল বাকি।

রত্নে। ও! অনেক সময় বাকি—মাধবদা! একটু বিশ্রাম নিতে দাও—বড় ক্লান্ত! মাধবদা! মাধবদা!

মাধব। তাইত তাই।

( ইন্দুর প্রবেশ )

ইন্দু। ওকি গো, কাঁপছ যে! শীতে, না রাগে, না অনুরাগে? যদি শীতে হয়, তাহ'লে এই শাদা কাপড়, আর এই শাদা আলোয়ান গায়ে দাও। যদি রাগে হয়, তাহ'লে এই ঠাণ্ডা কুর্ত্তিটে গায়ে দিয়ে গায়ের ঝাল গায়ে মারো। আর যদি হয় অনুরাগে, এই—নব বসন্তের পরিহাসের উপর রাগ দেখাতে এর যোগ্য আবরণ আর নেই।

রত্নে। এ কাপড় কোথায় পেলে গা?

ইন্দু। তোমাকে দিয়ে সুখী হ'তে এসেছি, পা'বার কথা জিজ্ঞাসা করছ কেন গা?

মাধব। মা তোমাকে আগ্রহ ক'রে দিতে এসেছে, নাও, বাজে প্রশ্ন ক'রে শীতে মিছামিছি কষ্ট পাও কেন ভাই!

রত্নে। এ বস্ত্র কি তুমি দিচ্ছ?

ইন্দু। যদি বলি, আমি?

রত্নে। ও তিন-টে উপহারই নেবো সই। একটা পরব, একটায় দেহের আবরণ করব, একটা মাথায় বাঁধবো।

ইন্দু। যদি বলি, আমার সই?

রত্নে। সে দিতে পারে না।

ইন্দু। কেন পারে না?

রত্নে। কি মাধবদা, পারে?

মাধব। ভাই! ভাই! আমি কামার—লোহার মত নিরেট বুদ্ধি আমার—আমি বুঝতে পারছি না। ·

রত্নে। যদি সে পারে, তাহ'লে তোমার সে সইকে ব'ল, যে মহাপুরুষের সন্তান ব'লে এখনও আমি আমার পরিচয় দিতে সাহস করিনি, তাঁর পুত্রবধূ ব'লে আর কখনও যেন সে কারও কাছে পরিচয় না দেয়।

( কৃত্তিবাসের প্রবেশ )

কৃত্তি। যদি রাজা দেয়?

রত্নে। আপনি কে?

কৃত্তি। আমার পরিচয় পরে দিচ্ছি। আগে বল, কি করবে যদি রাজা দেয়?

রত্নে। আগে বলুন, রাজা আমাকে এ বস্ত্র ভিক্ষা দিচ্ছেন, না উপহার?

কৃত্তি। উপহার। তোমার অসামান্য পুরুষকার দেখে রাজা মুগ্ধ হয়েছেন।

রত্নে। ভিক্ষা ব'লে দেন, এই সামান্য কাপড় মাত্র নিতে পারি—উপহার নিতে পারি না।

কৃত্তি। কেন?

রত্নে। সে বড় অপ্রিয় কথা হবে। রাজা নিজে প্রশ্ন করলে একমাত্র তাঁকে বলতে পারি।

মাধব। আমি অনুরোধ করছি ভাই, বল। ওঁকে বললেই রাজাকে বলা হবে।

রত্নে। রাজাকে অঞ্জলিবদ্ধ ক'রে এই উপহার আমার সুমুখে উপস্থিত করতে হবে।

কৃত্তি। ইন্দু! ওই পট্ট বস্ত্রখানা আমাকে দেত। ( বস্ত্র লইয়া বদ্ধাঞ্জলি রত্নেশ্বরের সম্মুখে দাঁড়াইল )

রত্নে। ( হাঁটু গাড়িয়া ) আপনিই রাজা?

কৃত্তি। নাও, ঠাকুর রত্নেশ্বর! এই উপহার নিয়ে এই অধমকে কৃতার্থ কর।

রত্নে। রাজা, রাজা! আমার পরিচয়?

কৃত্তি। তোমার পরিচয় তুমি। গ্রহণ কর।

রত্নে। ( মস্তকে উপহার ধরিয়া ) এইবারে—চল মাধবদা!

কৃত্তি। কোথায়?

রত্নে। রত্নেশ্বরের মন্দিরে, রাজা!

কৃত্তি। আমার বাড়ীর দোরে এসে আতিথ্য না নিয়ে চলে যাবে? ইন্দু! বেটাকে ধ'রে নিয়ে আয়। মাধব! আমার বাড়ীতে তোমার নিমন্ত্রণ।

[ কৃত্তিবাসের প্রস্থান।

ইন্দু। ( হাত ধরিয়া ) কি সখা, সাহস ক'রে টানবো?

মাধব। আর—সখাকে জিজ্ঞাসা কেন মা, আমি বলছি নিয়ে চল।

রত্নে। মাধ'দা, রাজা কৃত্তিবাস এত মহৎ! আমি যে তার ওপর বড়ই রাগ করেছিলুম। শীতে হিহি ক'রে কাঁপছিলুম, আর রাজার ওপর কেমন ক'রে প্রতিশোধ নেবো ভাবছিলুম। একবার দেখা দিয়েই রাজা যে সর্ব্ব রকমে আমাকে হারিয়ে দিলে! আবার আমি কেমন ক'রে তার কাছে যাব?

মাধব। লজ্জা কিসের ভাই! তুমি ঝুটো কি খাঁটি, রাজা পরীক্ষা ক'রে নিলেন।

রত্নে। এখন বুঝতে পারলুম মাধবদা, সবার হৃদয়েই ঠাকুর রত্নেশ্বর বাস করছেন। দরকার হ'লে তাঁর, যখন যে কোন হৃদয় থেকে জেগে উঠেন। তাহ'লে মাধবদা, এই শিরোপা মাথায় দিই, কি বল?

মাধব। বেশ, রাইনগরের সকলে চোখ মেলে দেখুক—রাজার কনকাঞ্জলি ঠাকুর রত্নেশ্বর মাথায় ধরেছে।

[ প্রস্থান।

( ইন্দুর গীত )

আর ভেবে কি হ'বে।
ভাববার পারে চ'লে চল সখা হে।
সে যে যেতে যেতে ফিরে চেয়েছে কত
তুমি ত দিলে না দেখা হে॥
তাই আজ এই তোমার শাসন
সুতার নিগড়ে তোমার বাঁধন;
আঁখির ইঙ্গিতে আদেশ পালন
তোমারি করম কোথা হে॥

---

## তৃতীয় দৃশ্য

অন্দরমহল

কৃত্তিবাস ও লীলাবতী

ত্তি। যা বলবার সব তোমাকে বল্লুম। যা যা বলবার আছে, একটু সুস্থির হয়ে ব'লব কে এর পরে।

ীলা। আর তোমাকে কিছু বলতে হবেনা।

ত্তি। তাইকে যেন কিছু ব'লো লজ্জা না। সে সব কথা তুমি ছাড়া এখানে আর শোনেনি, শুনবেও না। তার ভবিষ্যতের তোমাকে ভাবতে হবে না। আমি আগে তে ভেবেছি; ভেবে উপায়ও ঠিক ক'রে ছি। কমিশনার কাট-গুড়ী সাহেব যখন নে শীকার করতে এসেছিল, তখন তোমার য়ের হাকিমির জন্ম তাকে অনুরোধ করে-ম। সাহেব স্বীকার করে গেছে, শীগ্‌গিরই মার ভাই একটা ডেপুটিগিরি পেয়ে যাবে। কেও তুমি আছ, আমি আছি, তোমার বমুকে র মুখাপেক্ষী হ'তে হবেনা রাণী!

লীলা। আর একশোবারই ব'লে আমাকে দিচ্ছ কেন রাজা! তুমি যাও বাইরে—দেখগে, গে তোমার যা কিছু করবার। তুমি আমাকে হুকুম দিয়ে যাও, এমন কাজ বোধ হয় ক'রব যাতে তোমার মর্য্যাদার হানি হবে।

কৃত্তি। আমি নিশ্চিন্ত হয়ে চল্লুম রাণী! রায় ই এসে পৌঁছুল কিনা একবার দেখে আসি।

লীলা। পৌঁছিলে তিনি কি আর বাইরে কস্তেন।

কৃত্তি। দেখ' রাণী, আমার দিদি নেই।

লীলা। সে অভাব ত আর পূরণ হবে না রাজা, যতদূর সামর্থ্য তার সেবা করবো।

কৃত্তি। আমি চললুম।

লীলা। সে পাগল—

কৃত্তি। আছে, আছে—অতিকষ্টে দূরে রেখেছি।

লীলা। আমি দেখতে পাব ত?

কৃত্তি। তুমি না দেখলে কি তাকে ছেড়ে দেব! তুমি কাছে ব'সে তাকে খাওয়াবে। মনে হচ্ছে, সারাদিন তার পেটে অন্ন ঢোকেনি! সেই অবস্থায় ওই খরস্রোতা নদী সে সাঁতরে পার হয়েছে। জল অনেক পেটে যে ঢুকেছে, তাতে সন্দেহ নেই।

লীলা। তুমি এসো।

[ কৃত্তিবাসের প্রস্থান।

আর কোনও ভয় তোমার নেই স্বামী, আমার সে স্বপ্ন দেখার বয়স কেটে গেছে। বাঙ্গালীর প্রকৃত সংসার, চিরকালই অকূল সাগরের এ পারে তার সহজ সৌন্দর্য্য নিয়ে ছোট কুটীর-বধূটির মত বেঁচে থাক্। বেঁচে থাক, তার পত্র-পুষ্পভরা গাছপালা নিয়ে, তার সাদা স্বচ্ছ আঙিনাটির আড়ালে। তরল সৌন্দর্য্যের রাশি নিয়ে ওপরের শুধু দৃষ্টি-ভোলানো অট্টালিকা ওপারেই থাকুক।

( জগবন্ধু সহ মথুরমোহনের প্রবেশ )

মথুর। কইগো, আমাদের রাণী কই?

লীলা। আসুন, ঠাকুর-জামাই আসুন।

( অগ্রগমন ও প্রণাম )

মথুর। এই যে, এই যে—এই যেরে জগবন্ধু, আমাদের রাণী। কিগো ঠাকরুণ, আমায় চিনতে পারছ?

লীলা। তাইত, একি আপনার চেহারা হয়েছে ঠাকুর-জামাই!

মথুর। চেহারা দেখছ, এখনও বেঁচে আছি, এটা দেখছ না?

লীলা। বালাই, কেন বেঁচে থাকবেন না, আপনি পুরুষ মানুষ।

মথুর। না না রাণী, আমাকে বেঁচে থাকতে ব'লনা। আমি মরতে এসেছি। তোমার কোলে মাথা রেখে—বুঝেছো?

লীলা। আপনার ঘরে চলুন।

মথুর। আমার ঘরে? আমার ঘর কি নিষ্ঠুর বিধাতা রেখেছে রাণী! তোমার ননদ কোলে ক'রে তোমাকে এখানে এনেছিল। তার কি পুরস্কার নেই রাণী; আমি তোমার ঘরে অতিথি হব।

লীলা। ও কথা বললে আমাকে যে লজ্জা দেওয়া হয়, ঠাকুর-জামাই। আমি ত আপনাদেরই! সে ঘরও ত আপনার।

মথুর। তাহ'লে চল, দু'জ'নে মিলে রাজাকে তার সম্পত্তি থেকে বেদখল করি।—জগবন্ধু! তোর দিদিমণি কোথা?

লীলা। জগবন্ধু জানে না। সে আর ইন্দু বাগানে বেড়াতে গেছে।

মথুর। তাকে ডেকে নিয়ে আয়।

লীলা। ও পারবে না। যা জগবন্ধু, রান্না-বাড়ীতে মোহিনী আছে, তাকে ডেকে দে।

জগ। কেন পারব না, রাণীমা, আমিত বাগানে যাবার পথ জানি।

লীলা। রাজা সাহেবের হুকুম, চাকরই হ'ক কি যেই হ'ক, তাঁর দোসরা হুকুম না পাওয়া পর্য্যন্ত কোন পুরুষ সে বাগানে প্রবেশ করতে পারবে না।

[ জগবন্ধুর প্রস্থান।

মথুর। রাজার কাছে যা শোনবার, সব শুনেছ রাণী?

লীলা। তিনি সব বলেছেন।

মথুর। বুঝেছ ত, সত্যি সত্যিই আমি তোমার কোলে মাথা রেখে মরতে এসেছি।

লীলা। মরতে দেবো কেন ঠাকুর-জামাই!

মথুর। সেবা করবে?

লীলা। ঠাকুরঝি আমাকে যতটা সেবার অধিকার দিয়ে গেছে, ততটা করব।

মথুর। রাণীর গুণ ভেতরে না থাকলে ভগবান কি যাকে তাকে ধ'রে রাণী ক'রে দিয়েছেন। তারপর, ওই মেয়েটিকে দেখেছ?

লীলা। বেশ মেয়ে।

মথুর। ওটি আমার বাল্য সখার একটি মাত্র মেয়ে। তোমার রমুকে ওটি দেবো ঠিক ক'রেছি। অবশ্য রাজার মত না নিয়ে ঠিক করিনি। এইবারে তোমার মত।

লীলা। আমার আবার এতে মতামত কি ঠাকুর-জামাই! রাজা, আপনি, দু'জনে ঠিক করেছেন, আমার তাতে বলবার কি আছে?

মথুর। অমনি দেব না রাণী, আমার সম্পত্তির অর্দ্ধেক তোমার ভাইকে যৌতুক দেবো।

লীলা। আপনার আশীর্ব্বাদই যথেষ্ট।

মথুর। আশীর্ব্বাদও দেব, সম্পত্তিও দেবো। তার মা নেই, বাপ নেই। আর, আমার বলবার যেখানে যা, সে যে তোমারই শ্বশুর দিয়েছেন রাণী!

লীলা। সে যা বলবার রাজাকে বলবেন। এখন আসুন আমার হাত ধ'রে। ( হাত ধরিল )

মথুর। আ! কতদিন পরে আমার হাত ধরলে রাণী?

লীলা। ঠাকুরঝি স্বর্গের যেখানেই ব'সে থাকুক না, রাগ করবে না, জেনে ধরেছি ঠাকুর-জামাই।

মথুর। চল, চল, চল—

[ উভয়ে প্রস্থানোদ্যত।

( রমণীচরণের প্রবেশ )

রমণী। দিদি, দিদি!

লীলা। দিদি ব'লেই থমকে দাঁড়ালি কেন? এগিয়ে আয়—আয়। রাজা যেমন তোর দিদি-কাক্কী—ইনি তার চেয়ে এতটুকু কম ন'ন।

মথুর। কাছে এস ভাই, লজ্জা কি? তোমার কোনও দোষ আমি দেখিনি।—কি বলতে এসেছ, তোমার দিদিকে বল।

রমণী। দিদি।

লীলা। শুনবো পরে, আগে ঠাকুর-জামাইকে প্রণাম কর।

মথুর। হয়েছে—হয়েছে। ( রমণী প্রণাম করিল। )

লীলা। না, হয়নি, আগে প্রণাম কর। এইবারে কি বলতে চাও বল।

রমণী। আমার একটু অপরাধ হয়েছে। এখন বুঝেছি, ভুল বুঝেছি। লেখাপড়ার মাঝে কেবল কতকগুলো কথা আয়ত্ত করেছি। তার মূল উদ্দেশ্য যে, স্বাধীন প্রকৃতি, তা লাভ করতে পারিনি। না ভাষায়, না ভাবে, না ব্যবহারে।

মথুর। যখন বুঝেছ, তখন পেয়েছ। পাণ্ডিত্য কখন বৃথা যায় না। কাজে লাগালে সে কাজ, ধর্ম্ম

ন ধর্ম—দেশের কল্যাণে লাগালে পাণ্ডিত্যই
রশের শ্রী।
না। এখনি যাও ভাই। দেশের ছেলে
ও। যাও—তোমাকে উপহার দেবার জন্ত
দিদি মেয়ে আর দেশের সম্পত্তি তুলে রেখে

---

## চতুর্থ দৃশ্য

উদ্যান

সুরমা ও ইন্দু

রমা। কই ইন্দু সই, সেত এলোনা!
ন্দু। তোমার কি মনে হচ্ছে সই, এলোনা সে?
রমা। সন্ধ্যে যে হয়ে এলো, আসবার আর
হইল কই।
ন্দু। সন্ধ্যের পরে?
রমা। এসে ফল? আর ত আমরা এখানে
ত পাব না!
ন্দু। এলোনা, না আসতে পারলে না?
রমা। ছিঃ, ও কথা আর বলিস্‌নি ইন্দু।
ন্দু। এই উঁচু পাঁচিল ঘেরা বাগান, চারদিকে
পাহারা—
রমা। এ সব তার কাছে কিছু নয়, সে
ত ইচ্ছা করলেই আসতে পারতো, এলোনা।
ইন্দু। কেন এলোনা?
রমা। মামা আমাকে যা বলেছিলেন, আমি
শুনিয়েছিলুম। মামা বলেছিলেন, যদি তার
ও সামর্থ্য থাকে, দেখা যেন আমার সঙ্গে করে
াইনগরে। শুনে সে হেসে বলেছিল, আমার
ও আছে, সামর্থ্যও আছে।
ইন্দু। সই! সে এলোনা?
সুরমা। আমারই বলবার দোষে এলোনা।
বলেছিলুম, আমি ঠাকুর রঘুরামের পুত্রবধূ।
ছাই, একবারও ত বলতে পারলুম না, আমি
মার বধূ!
ইন্দু। এখন যদি দেখতে পাও, তাহ'লে বল?
সুরমা। আর কি দেখতে পাব?
ইন্দু। যদি সে আসতে পারত?

সুরমা। আবার পারতো বলছিস্ ইন্দু! এবারে
বললে আমার রাগ হবে।
ইন্দু। এখনি ত দেখছি রাগ হচ্ছে। শুনলুম,
এ বাগানে কোন পুরুষের প্রবেশের অধিকার নেই।
সুরমা। পুরুষের না থাকতে পারে, মহাপুরুষের
আছে।
ইন্দু। তবে আসি সই—আবার কি বলতে কি
বলে ফেলব।
সুরমা। হাঁ ভাই, সন্ধ্যে হ'তে যেটুকু বাকি,
সে সময়টুকুর জন্য অন্ততঃ আমাকে একা
থাকতে দে।

(ইন্দু প্রস্থান করিল, অপেক্ষার দৃষ্টিতে সুরমা স্থিরভাবে চাহিয়া দাঁড়াইল। রত্নেশ্বরকে সঙ্গে লইয়া ইন্দু পুনঃ প্রবিষ্ট হইল।)

ইন্দু। ওদিকে সে নেই সই।

(গীত)

ও দিকে সে নেই সই ও দিকে সে নেই,
দেখ দেখি পিছু চেয়ে এই কিনা সেই।

নাও, এইবারে আমি চললুম। আবার তোমার
রাগ হবে।

[প্রস্থান।

সুরমা। এসেছো!—ওগো! উত্তর দিচ্ছ না
কেন? আমার উপর অভিমান হয়েছে? বলতে
ভুলে গেছি ব'লে ঠাকুর রত্নেশ্বর আমার স্বামী?
রত্নে। আমাকে এনেছে।
সুরমা। এনেছে? কে আনলে? বল—ওগো,
চুপ ক'রে দাঁড়িয়ে রইলে কেন—বল।

(কৃত্তিবাসের প্রবেশ)

কৃত্তি। আমি এনেছি মা।
সুরমা। কেন আনলে মামা? বল, বল—
আমার চোখে যে জল আসছে। আসবার সাহস ও
সামর্থ্য নেই দেখে দয়া ক'রে আনলে? বল, মামা,
আমার চোখ ফেটে যে জল আসছে!
কৃত্তি। ব্যাকুল হ'সনি বুড়ী—ব্যাকুল হ'সনি।
সুরমা। আমি যে এঁর শক্তি ও সাহস দেখবার
জন্ত ব্যাকুল নেত্রে চারদিকে চেয়ে বেড়াচ্ছিলুম।

কেন তুমি আনলে মামা! রাজা কৃত্তিবাস কি ভাগ্নীর মেহে প্রতিজ্ঞা ভুলে গেল?

কৃত্তি। না।

সুরমা। তবে?

কৃত্তি। অসাধারণ, অসাধারণ—সুরমা। দেবতার সাহস ও সামর্থ্য দেখে নিয়ে এসেছি। আমি ওর নদীপারের উপায় বন্ধ ক'রে দিয়েছিলুম। মাঝীদের আদেশ করেছিলুম, আমার পার হবার আগে তারা যেন কোনও অপরিচিত লোককে রাইনগরে প্রবেশ করতে না দেয়। পাগল সে আদেশ গ্রাহ্য করেনি। নদীতে ঝাঁপ দিয়েছে। সেই কুম্ভীর ভরা বিপুল নদীর খর স্রোতকে হারিয়ে এ পারে এসেছে। এসেছে আমার আগে। ধরেছে তোমাকে পথে। ও যদি সেখানে তোমাকে ইচ্ছা করত দেখতে, যারা তোমার পাল্কীর সঙ্গে ছিল, তারা রোধ করতে পারতো না। পাগল দেখেনি। দেখলে, আবার রাইনগরে আমার মর্য্যাদা, তোমার বাপের মর্য্যাদা চিরকালের জন্য নষ্ট হ'য়ে যেতো। তাই কৃতজ্ঞতা দেখাতে মা, ওকে এখানে সঙ্গে ক'রে এনেছি।

সুরমা। (নতজানু) আমি যে একটা বড় অপরাধ করেছি!

রত্নে। না সুরমা!

সুরমা। না—করেছি। যে পরিচয় দিতে তুমি সাহস করনি, আমি সেই পরিচয় নিয়ে গর্ব্ব করেছি। আমার বলা উচিত ছিল, আমার পরিচয় তুমি। (উঠিয়া) মামা! আমারও একবার বলবার ইচ্ছা হয়েছিল, আমার পরিচয় আমি। রাণী অহল্যা বাই, রাণী ভবানী—এঁদের নামে এঁদের পরিচয়। অতি কম লোকেই জানে এঁদের স্বামীর নাম। কিন্তু এঁরা সকলেই ছিলেন স্বামী-হারা। (নতজানু) আমার স্বামী, অজর অমর—ঠাকুর রত্নেশ্বর।

(মধুরমোহনের প্রবেশ)

মধুর। সেটা দুজনে নির্জ্জনে থাকলে, বলতে ভালো, শুনতে ভালো। তোমার বাবা আর মামার পক্ষে সে পরিচয়টা বড় সুবিধের নয় সুত্যে! লোকে সে পরিচয় শুনবে না। আমাদের বংশ-মর্য্যাদা আছে।

সুরমা। কি মামা, তোমারও কি ওই কথা?

কৃত্তি। তুমি বুদ্ধিমতী, একথা তোমার জিজ্ঞাসা করাই যে ভুল হচ্ছে মা!

সুরমা। মামা! পৃথ্বীরাজের বাপের নাম কি?—যিনি তোমার আদিপুরুষ?

কৃত্তি। (মাথায় হাত দিয়া) বটে—বটে। তার বাপও একটা ছিলই বটে—কি বলা যায়?

মধুর। নিশ্চয় ছিল, নইলে কি সে ভুঁইফোঁড় হয়ে জন্মেছে!

সুরমা। তুমি ত শিরোমণি—বাপ্পারাওএর বাপের নাম কি ছিল বাবা?

মধুর। (মাথায় হাত দিয়া) বাপ্পা রাও—তুমি সেটা নিশ্চয় জানো।

সুরমা। আর তোমাদের দুজনকেই জিজ্ঞাসা করি—রাজা দুষ্মন্তের বাপের নাম কি ছিল—শকুন্তলার যিনি শ্বশুর? আর কোথায় কেমন ক'রে তাদের বিবাহ হয়েছিল? সেই বিবাহের ফলে রাজা ভরত। তার নামেই ভারতবর্ষ। যে নাম নিয়ে উচ্চকণ্ঠে তোমরা সকলে একবাক্যে চীৎকার করছ। বাবা! পুরুষকার আমার স্বামী, পুরুষকার আমার শ্বশুর। যখন ক্ষত্রিয়জাতির জীবন ছিল, তখন পরিচয় ছিল তার পুরুষকার। যেদিন থেকে জাতি হীন হয়েছে—সেইদিন থেকেই বংশ বংশ করে তারা পাগল।

কৃত্তি বেশ, বেশ—ওরে! তোর ভিতর এত অ'গ্ন ছিল!

সুরমা। নিজেরা কোন চুলোয় গেছে জানেনা কেবল আমার পূর্ব্বপুরুষের এত ঐশ্বর্য্য, এমন বীর্য্য, এত বড় নাম—এই সব কথা নিয়েই দেশ শুদ্ধ লোক মেতে আছে।

রত্নে। চাই চাপা ছিল রাজা, ফুৎকারে তোমরা জ্বালিয়ে দিলে। আর ত তোমাকে আমি ছেড়ে দিতে পারব না সুরমা! মাধবদা!

(মাধবের প্রবেশ)

মাধব। আমাদের রাণীকে সঙ্গে নিয়ে চল রাজা!

মধুর। এই নাও ঠাকুর, তোমাকে দান করলুম। সম্মুখে অন্ধকার ভেদ ক'রে চলে যাও।

ন্তি। কোন উপহার?
ন্থ। এখন উপহার কেমন ক'রে হবে রাজা
। ভিক্ষা।
রমা। আমরা নেবো না।
ন্তি। এস, তোমাদের বাইরে যাবার পথ
। দি।

(লালাবতীর প্রবেশ)

লা। একটু অপেক্ষা রাজা!—এই নাও—
দের গুরুজনের সুমুখে তোমার আয়তির চিহ্ন।
'লে সিন্দূর দান)

[ রত্নেশ্বর ও সুরমা ব্যতীত সকলের প্রস্থান।

রমা। আর ভাবছ কি, চল—দুর্গা ব'লে
। পড়া গেল, আর ভাবলে হবে কি?

দ্বৈত গীত

। মধুর মাধবী তুমি, কবিত কাঞ্চন ফুলহার।
। আমি ক্ষীণা মাধবী তুমি পরম
প্রেমিক সহকার,
তোমারই মোহন গলে আশ্রয় পাব বলে—
। বাহু বিসারিয়া আমি সমীপে তোমার।
। আমি তোমারই তরে,
। আমি তোমারই তরে।
য়ে। মিলনে উভয়ে যা'ব বিষাদেরি পার।

---

## পঞ্চম দৃশ্য

মন্দিরের সান্নিধ্য

গ্রাম্য যাত্রিগণের গীত

হর ফিরে মাতিয়া, শঙ্কর ফিরে মাতিয়া,
শিঙা করিছে ভব ভম্ ভম্,
ভো ভোঁ ভোঁ ববম্ ববম্,
বব বম্ গাল বাজিয়া।
মগন হ'য়ে প্রমথ সাথ,
ঘটক ডমরু লইয়া হাত,
কোটী কোটী দানব সাথ,
শ্মশানে ফিরিয়া গাইয়া।
কটী তটে কিবা বাঘের ছাল,
গলায় দুলিছে হাড়ের মাল,
নাগ যজ্ঞোপবীত ভাল,
গরজে গরল মানিয়া। [●]

জানকীরাম ও রাণীবাই

রাণী। মরণ, মরণ—আমার মরণ হ'লনা? এই অপমান সয়ে আমি বেঁচে রইলুম? ওগো! কেমন ক'রে বীরনগরে এ মুখ দেখাব?

জানকী। ঠিক হয়েছে রাণু, আক্ষেপ কেন? এই রত্নেশ্বরের মন্দিরে এসে, এতকাল পরে আমার চোখ ফুটেছে। ঠিক হয়েছে, ঠিক হয়েছে—আক্ষেপ ক'র না। শুধু রাজা কৃত্তিবাস অপমান করেছে। বুঝি এখনো তোমার পুণ্য আছে—ডোম চণ্ডালে তোমার অপমান করেনি। সেইটে করলেই ঠিক হত,—সেইটে করলেই তোমার আমার মহাপাপের প্রায়শ্চিত্ত হ'ত।

রাণী। ঠিক বলেছ, এখন আমি সেটা বুঝতে পারছি!

জানকী। পারছ রাণু, পারছ? বাপ-মা-মরা তিন বছরের ছেলে কোলে তুলে নিয়েছিলে। পুতনা রাক্ষসীর মত মেরে ফেলবার জন্য তাকে মাই দিয়েছিলে!

রাণী। ব'লনা—ব'লনা—আর সে কথা তুলো না! মরণ—মরণ—এখনি আমার মৃত্যু হ'ক। রত্নেশ্বরের দোর থেকে আমাকে বাগ্দীর মত দূর ক'রে তাড়িয়ে দিলে!

জানকী। দেবে না? এ অপমান আমার যে এখন বড় মিষ্টি ঠেকছে। বিষয়ের লোভে ভাসুর-পোকে মেরে ফেলে, এখন ছেলের কামনায় তুমি রত্নেশ্বরকে পূজো দিতে এসেছ। জাগ্রত দেবতা, তোমার আমার মত পাপিষ্ট পাপিষ্ঠার পূজো নেবে কেন?

রাণী। আর ব'লনা, দোহাই ঠাকুর, আর ব'লনা। এবার বললে আমি আত্মহত্যা করবো।

জানকী। অপমানের জন্য করবে, না অনুতাপের জন্য করবে? যে জন্যই কর, নরক এড়াতে পারবে না। তার চেয়ে এক কাজ কর, ঘরে ফিরে চল। ঘরের ছেলে মেরে ফেলেছ, একটা পরের ছেলে পুষ্যি-পুত্তুর নিয়ে তোমার কোলে তুলে দিইগে চল। ঠাকুর রঘুরামের অম

তাকে খাইয়ো, তাহ'লেই তোমার আমার চূড়ান্ত প্রায়শ্চিত্ত হবে।—আবার ওদিকে চাচ্ছ কেন? রত্নেশ্বরের দোর তোমার আমার কাছে জন্মের মত রুদ্ধ হয়ে গেছে।

রাণী। ওগো, চুপ কর—কারা আসছে। আমি তাকে মেরে ফেলিনি।

জানকী। না—না—ভুল করেছি, মেরেছি আমি, মেরেছি আমি—সকলের চেয়ে পাপিষ্ঠ—এই স্ত্রীজিত নরাধম। হায় মাধব! আমাদের ঘাতকতার অপরাধে তুমি আজ যাবজ্জীবনের মত দ্বীপান্তরে!

( সুরমা ও মাধবের প্রবেশ )

সুরমা। দেখত মাধবদা, জনতা ছেড়ে নির্জ্জন পথের ধারে দু'টি মানুষ অমন ভাবে দাঁড়িয়ে রয়েছে কেন?

মাধব। কোথায় দিদি?

সুরমা। ওই যে—বোধ হয় যেন কাঁদছে।

মাধব। ( কিছুদূর যাইয়া চমকিয়া ফিরিল ) তুমি যাও, তুমি জিজ্ঞাসা কর।

সুরমা। কেন, কি হ'ল মাধবদা?

মাধব। আমি এখানে দাঁড়াবও না, ওই দূরে গাছের তলায় রইলুম। কথা কও—তুমি কথা কও। আমার নাম পর্য্যন্ত মুখে এনোনা।

[ প্রস্থান।

সুরমা। ( কিছুক্ষণ মাধবের গমনপথের দিকে চাহিয়া অগ্রসর হইল ) কেন মা, কেন বাবা, তোমরা দু'জনে এখানে বিমর্ষভাবে দাঁড়িয়ে আছ?

রাণী। আছি মা, মনে দুঃখ হয়েছে একটা, তাই এখানে দাঁড়িয়ে আছি।

জানকী। জগৎ শুদ্ধ লোক জেনে ফেললে, আর ও মেয়েটি দুঃখ দেখে দুঃখ করতে এসেছে, ওর কাছে গোপন কেন? এখনো তোমার চৈতন্য হ'ল না! মা! আমরা রত্নেশ্বরের দোর থেকে বড় অপমান পেয়ে ফিরে এসেছি।

সুরমা। কে অপমান করলে বাবা?

জানকী। রাজা কৃত্তিবাস।

সুরমা। কি অপমান করলে?

জানকী। চিরদিন রত্নেশ্বরের পূজায় আমাদের প্রথম অধিকার ছিল। সেই জেনে, মন্দিরে সর্ব্বাগ্রে প্রবেশ করতে যাচ্ছিলুম।

সুরমা। রাজা কৃত্তিবাস প্রবেশ করতে দিলে না?

জানকী। পুরোহিত বললে, আগে রাণী পূজা করবেন, তাঁর পূর্ব্বে কেউ মন্দিরে প্রবেশ করতে পাবে না।

রাণী। অর্দ্ধেক রেখে বলছ কেন—বললে, আগে রাণী, তার পর যে যেখানে আছে সব, তার পর ঠাকুর জানকীরাম।—চমকে উঠলে কেন মা, আমি একবর্ণও মিছে বলিনি।

সুরমা। ঠাকুর জানকীরাম? হাঁ বাবা, সঙ্গে কি লোক ছিল না?

জানকী। থাকবে না কেন মা, দু'শো লোক সঙ্গে এনেছি। কিন্তু রাজার দু'হাজার লাঠিয়াল মন্দিরের দোর আগলে দাঁড়িয়েছে। লোকের কাছে মুখ দেখাতে না পেরে এখানে এসেছি। মনে করছি, রাত্রির অন্ধকারে মুখ ঢেকে পালাবো।

রাণী। কিন্তু কোথায় যে পালাবো, তা বুঝতে পারছি না।

( রত্নেশ্বরকে লইয়া বালকের প্রবেশ )

বালক। এই—এই বাবু, এই।

রত্নে। তুমি কি মা মন্দিরে ঢুকতে না পেয়ে ফিরে এসেছ?

রাণী। এসেছি বাবা! ( জানকীরাম রত্নেশ্বরের আপাদ মস্তক নিরীক্ষণ করিতে লাগিল )

বালক। ঢুকতে চাও মা, ঢুকতে চাও?

রাণী। ঢুকতে ত চাই বাবা!

রত্নে। আমার সঙ্গে আসতে পারবে মা?

রাণী। তুমি কি আমাকে মন্দিরে রাণীর আগে প্রবেশ করাতে পারবে?

রত্নে। আগে থাকতে কেমন ক'রে বলব মা, চেষ্টা করবো।

জানকী। তোমার শক্তি কি?

রত্নে। আমার শক্তি রত্নেশ্বর।

জানকী। মানে বুঝতে পারলুম না। রাজার প্রায় দু'হাজার লাঠিয়াল।

রত্নে। আমার সে সব কিছু নেই বাবা! আমার শুধু আমি আছি।

সুরমা। কেন গো ঠাকুর, এরই মধ্যে এটাকে ভুলে গেলে! আমি কি তোমার কেউ নই?

জানকী। ওরে ছোঁড়া, কোথা থেকে একটা পাগলকে ধ'রে আনলি!

সুরমা। হাঁ ঠাকুর জানকীরাম, শুনেছি ঠাকুর রঘুরাম আপনার জ্যেষ্ঠ ছিলেন?

রত্নে। কি বলছ সুরমা, ঠাকুর জানকীরাম কে? (পরস্পরে মুখ দেখাদেখি)

জানকী। বাবা! বেঁচে আছ? রত্নেশ্বর! রত্নেশ্বর!

রাণী। রত্নেশ্বর? ওগো, কি বলছ গো!

জানকী। এই দুই পাপিষ্ঠ-পাপিষ্ঠার মেরে ফেলবার সমস্ত কৌশল ব্যর্থ ক'রে তুমি বেঁচে আছ?

(মাধবের প্রবেশ)

মাধব। ছোটঠাকুর, ছোটঠাকরুণ! চিনতে পার?

রাণী। মাধব! মাধব!!

জানকী। মাধব! তুমি যে দ্বীপান্তরে।

মাধব। আমাকে মুক্তি দিয়েছে—

জানকী। তোমার খুড়ো-খুড়ীকে ক্ষমা ক'রে আমাদের সঙ্গে কি আসবে বাবা রত্নেশ্বর?

মাধব। এখন কি দিতে পারি মা! মরতে গেলুম, পারলুম না—মায়ের কোলে দিয়ে নিশ্চিন্ত হয়ে দ্বীপান্তরে চলে গেলুম।

জানকী। দাও মাধব! তোমার রত্নেশ্বরের সম্পত্তি রঘুবরের হাতে তুলে দিয়ে আমরা দু'জনে কাশী চলে যাই।

রাণী। ঠিক বলেছ, আর কেন? ছেলের মানত ক'রে রত্নেশ্বরের পুজো দিতে এসেছিলুম, ঠাকুরের দয়ায় পথেই আমার ছেলে কুড়িয়ে পেয়েছি।

সুরমা। উঁহু, সেটি হবে না। আমার পরিচয় সম্পূর্ণ না ক'রে যেতে পাচ্ছনা। আগে যেতে হবে রত্নেশ্বরের মন্দিরে।—মাধব দা! আমার শ্বশুর হ'লে কি করতেন?

মাধব। ঠাকুর রঘুরাম হ'লে মৃত্যু ভয়ে নিজের অধিকার তিনি কদাচ ত্যাগ করতেন না।

জানকী। আমার কুল-লক্ষ্মী তুমি? এস মা, কাছে এস, তোমাকে দেখি।

রাণী। তাইত ঠাকুর, আমরা কি পেতে এসে কি পেলুম।

জানকী। এসমা সঙ্গে—তোমার শ্বশুরের অধিকার আমি আর ত্যাগ করতে বলতে পারি না।

রাণী। আমিও বলিনা বউ মা, আমার আজ মরতে বড় লোভ হচ্ছে।

রত্নে। বালক! আমি যে এতক্ষণ ঘুমিয়ে পড়েছিলুম। তোকে ভুলে গিয়েছিলুম। তুই আমাকে ধরে এনে যা দিলি, এক রত্নেশ্বর ভিন্ন আর যে কেউ তা দিতে পারে না।

বালক। আমাকে কিছু বকসিস দিতে চাও নাকি ঠাকুর?

রত্নে। প্রতিদান যে নেই ভাই!

বালক। আমাকে মন্দিরে ঢোকাতে পার?

রত্নে। যদি নিজে ঢুকতে পারি, তাহ'লে পারি।

বালক। আমি কি জাত জানো?

রত্নে। সে আমাকে জানতে হবে না। যদি জাত হিসেব ক'রে, দেবতার মন্দিরে ঢুকতে হয়, তা হ'লে বুঝবো, হয় সে জড়ের জড় পাথর, নয় সে ধনীর খোসামোদ করা দেবতা। এই দুই অবস্থাতেই কালাপাহাড়ের মত তার মাথা চুর্ণ ক'রে দেব।

মাধব। আয় ভাই, আমাদের সঙ্গে।

রাণী। আয় বাপ্, তুই যেই হ—আমাদের সঙ্গে আয়।

বালক। আমার যাওয়া হয়েছে গো ঠাকুর, আমার ঠাকুর দেখা হয়েছে।

সুরমা। আমাদের সঙ্গে যাবি না ভাই?

বালক। না ভাই, না ভাই।

(নেপথ্যে ঘণ্টাধ্বনি

রত্নে। যদি সর্ব্বাগ্রেই প্রবেশ করতে হয়, তাহ'লে আরত দেরি করতে পারি না!

বালক। দেরি ক'রনা বাবু দেরি ক'রনা।

(গীত)

জানি তুমি পাথর কভু নও।
যুগে যুগে ধর্ম্মে ঢুকে মর্ম্ম কথা কও॥
যখন সত্যে ক'রে অপমান
ফুলে উঠে অভিমান—
মানুষকে আর দেখতে না দেয় কোথায় তুমি রও।
তখন ওই পাষাণ গায় যে বাঁশীর গান
সুরে জগৎ পাগল ক'রে আপনি পাগল হও।

